# ডক্‌, পার্ক ও রাস্তা

সহরের মধ্যে টেমসের পূর্ব্বাংশের দুই ধারে অনেকগুলি ডক্‌ জাহাজে পূর্ণ থাকে, এ ছাড়া টেমসের ভিতরে ছোট বড় জাহাজ, মাল বোট প্রভৃতিতে ভরা; তারপর থেকে চার মাইল পর্য্যন্ত টেমসের উত্তর ধারে সুন্দর সুপ্রশস্ত রাস্তা করা। তার মধ্যে ভিক্টোরিয়া এম্ব্যাঙ্কমেণ্ট নামক প্রায় এক মাইলের উপর স্থান পরম রমণীয় এবং সরকারী বড় বড় আপিস প্রভৃতি এরই অনতিদূরে পর পর সুসজ্জিতরূপে অবস্থিত। সুপ্রসিদ্ধ পার্লিয়ামেণ্ট হাউস টেমসের তীরে সগর্ব্বে বিরাজমান; এমন সুবৃহৎ সৌধ লণ্ডন সহরে চার-পাচটির বেশী নাই। লণ্ডন টাওয়ার নামক বিখ্যাত প্রাচীন ঐতিহাসিক ভবনটীও টেমসের তীরে অবস্থিত। চীন, ভারতবর্ষ আফ্রিকা প্রভৃতি স্থান থেকে সংগৃহীত কয়েকটি সুদীর্ঘ কামান লণ্ডন টাওয়ারের নিকট টেমসের তীরে সারি সারি সাজান রয়েছে। টেমসের ভিতর দিয়ে বরাবর প্যাসেঞ্জার ষ্টিমার যাতায়াত করে।

লণ্ডন সহরের ভিতরে ছোটবড় অনেকগুলি পার্ক বা উদ্যান আছে। এর প্রত্যেকটা বিভিন্ন রকমের সুন্দর। হাইড-পার্ক, কেন্‌সিংটন-গার্ডেন, রিজেণ্ট-পার্ক, বাটার-সি-পার্ক প্রভৃতি খুবই বড়। এর এক একটির পরিধির বেষ্টন প্রায় তিন-চার মাইল। ছোট ছোট পার্কগুলি বসন্তকালে নানা জাতীয় ফুলে সুশোভিত হয়। এত বড় সহরের মধ্যে এমন সুন্দর সুন্দর পার্ক না থাকলে লোকের প্রাণ অতিষ্ঠ হয়ে উঠতো। হাইডপার্ক-কর্ণার, ট্রাফালগার-স্কোয়ার প্রভৃতি কয়েকটি স্থান বিকালে বহু জনাকীর্ণ হয় এবং সেখানে নানা বিষয়ের বক্তৃতা হয়ে থাকে। হাইড পার্ক-কর্ণারে কখন কখন আট দশটি স্থানে একই সময়ে বিভিন্ন রকমের বক্তৃতা হতে দেখেছি।

পিকাডিলি, অক্সফোর্ড ষ্ট্রীট, নিউ অক্সফোর্ড ষ্ট্রীট, চেরিংক্রস্ প্রভৃতি স্থানের রাস্তার দু'ধারে সুসজ্জিত বড় বড় দোকানগুলি দেখলে প্রাণে অপূর্ব্ব আনন্দের সঞ্চার হয়। সহরের প্রধান প্রধান থিয়েটার, বায়স্কোপ প্রভৃতি আমোদ উৎসবের কেন্দ্রস্থল পিকাডিলি। পিকাডিলি সার্কাস নামক স্থানটি বড়ই জমকাল। রাত্রিকালে চারদিকে উৎসব গৃহ, হোষ্টেল, রেষ্টুরেণ্ট প্রভৃতি আলোক মালায় সুশোভিত হয়, এ ছাড়া বৈদ্যুতিক আলোক সম্পন্ন নানা প্রকারের বিজ্ঞাপন সমূহ প্রতিমুহূর্ত্তে নবভাবে নানাবর্ণে



পিকাডিলি সার্কাস

রূপান্তরিত হয়ে দর্শকের মনোহরণ করে। ঐ সকল বিজ্ঞাপনের কোন কোনগুলিতে আশ্চর্য্য আলোকের ছবিতে অভিনয় প্রদর্শিত হয়। সন্ধ্যার পর পিকাডিলি যেন ইন্দ্রপুরী।

# সিটি

সহরের খানিকটা অংশের নাম চিফ্ সাইড্ বা সিটি, অর্থাৎ কলকাতার হিসাবে এর নাম বড়বাজার রাখা যেতে পারে; অত্যন্ত ঘন সন্নিবদ্ধ এবং বহু মালপত্রের পাইকারী আমদানী রপ্তানীর স্থান। যে দোকানে যে জিনিসের কারবার ঐ জিনিসের সামান্য দু'একটা নমুনা সদর দরজায় সাজান রয়েছে—দোকানের ভিতরে ঢুকলে বিশাল এক একটি হল্‌এ বহু প্রকারের জিনিস স্তরে স্তরে সজ্জিত দেখা যায়। এই মত সেই বাড়ীটার তিন-চার তল পর্য্যন্ত বিভিন্ন প্রকার পণ্য জিনিসে পূর্ণ। সিটি এত বড় আমদানী রপ্তানীর স্থান—তবু ভিতর-বাহির, পথ-ঘাট সমস্তই অতি পরিষ্কার পরিচ্ছন্ন এবং গাড়ী ঘোড়ার ভিড়ও কলকাতার বড়বাজারের ভিতরকার মত বিশ্রী নয়।

লণ্ডনের কোন্ জিনিস কোথায় পাওয়া যায়, নূতন লোকের পক্ষে তা নির্ণয় করা দুঃসাধ্য হলেও বন্দোবস্তের গুণে অতি সহজ হয়েছে। কমার্শিয়াল-গাইড্ বলে বই আছে, তাতে সহরের প্রত্যেক বড় বড় দোকানের বিবরণ আছে—আবার বিভিন্ন দ্রব্যের প্রাপ্তি স্থানের সুন্দর তালিকা আছে। কমার্শিয়াল-গাইড বই অবশ্য কলকাতার জন্যও আছে কিন্তু তাতে সাহেবদের কারবারের সাহায্য হতে পারে, কিন্তু আমাদের দেশীয়দের বিশেষ কাজ হয় না। পৃথিবীতে যেখানে যত বড় বড় কারবার আছে, তাদের অধিকাংশেরই আপিস লণ্ডনে আছে। তারপর বিলাতের বিভিন্ন সহর পল্লীর বড় বড় কারবারগুলির প্রধান আপিস তো লণ্ডনে রয়েছেই।

লণ্ডনের রাস্তাগুলি অধিকাংশই আঁকা বাঁকা, কিন্তু অতি পরিষ্কার পরিচ্ছন্ন। রাস্তার উপর কেউ কোন কিছু ফেলে না, এমন কি দেশলাইয়ের খালি বাক্স, কলা, কমলা প্রভৃতি ফলের খোসা, টুক্‌টাক্ কাগজপত্রটুকু পর্য্যন্ত কেউ রাস্তায় ফেলে না—ঐ সকল ফেলবার জন্য রাস্তার মোড়ে পোষ্টারের গায়ে লোহার জালের ছোট ছোট খাঁচা বাঁধা রয়েছে। ঘর বাড়ীগুলি সমস্তই ছাইয়ে রংএর, আমাদের দেশের সহরের মত সাদা, লাল, হলুদ প্রভৃতি রং করা বাড়ী নাই। বাড়ীগুলি অধিকাংশই চার-পাঁচ তলা কিন্তু এ ছাড়া প্রত্যেক বাড়ীতেই সাধারণ জমির নীচে আর এক তল আছে। বিশেষ ঘন-সন্নিবদ্ধ স্থানগুলি ব্যতীত প্রায় স্থানেরই গৃহস্থ বাড়ীর সম্মুখে ও পশ্চাতে একটু খালি জমি আছে। সম্মুখের অংশে পাতাবাহার গাছ ও নানারকম ফুল গাছ দিয়ে সাজানো। গৃহস্থ বাড়ীগুলির সম্মুখ ভাগের জানালাগুলি নানারকম সুন্দর সুন্দর কাচের মালা আর কাপড়ের ঝালোর দিয়ে সাজানো। ঘরের জানালাগুলি খুব বড় কাঁচের আবরণে ঢাকা। শীতকালে সমস্ত জানালা কবাট বন্ধ থাকে, নৈলে বাইরের ঠাণ্ডা হাওয়া ঘরের ভিতর ঢুকে ঘরের উত্তাপ নষ্ট করে দেয়।

## গতিবিধি

সহরের মধ্যে গতিবিধির জন্য দু'এক মাইলের বেশী পথ চলতে মটর-বাসই সুবিধা। একটু বেশী দূরে যাবার জন্য আণ্ডার-গ্রাউণ্ড রেলপথ উত্তম। সহরের যে কোন স্থান থেকে যে কোন স্থানে যেতে আণ্ডার-গ্রাউণ্ড রেলপথে পনর কুড়ি মিনিটের বেশী সময় লাগে না। বাস্, ট্রাম বা ট্রেণের ভাড়া সাধারণতঃ প্রতি মাইলে ১ পেনি ( ১ আনা )। কোনপ্রকার যানেই

বেশী ভিড় হয় না, বাসে কখন কখন যাত্রীর স্থান অকুলান হয় কিন্তু বসবার নির্দ্ধারিত সিট পূর্ণ হবার পর কণ্ডাক্টরের ইচ্ছাক্রমে মাত্র ৪টী কি ৫টী লোক দাঁড়িয়ে যাবার জন্য নিতে পারে। সকল রকম যানেই স্ত্রী-পুরুষ, বালক-বালিকা সম পরিমাণে গতিবিধি করে। পথ-ঘাট, দোকান, হাটবাজার সর্ব্বত্র স্ত্রী-পুরুষ সমভাবে চলে। গ্রীষ্মকালে বিকাল চারটার পর থেকে রাত্রি দশটা পর্য্যন্ত রাস্তা পথ বহু লোকপূর্ণ হয়। শীতকাল অপেক্ষা গ্রীষ্মকালেই বেশী লোক রাস্তায় বের হয়। সারা শীতকালটা লোকে ঘরে বসে খুব কাজকর্ম্ম করে, আর গ্রীষ্মকালে খুবই আমোদ-আহ্লাদ খেলা ধূলায় কাটিয়ে বেড়ায়। বিশেষ বিশেষ উৎসব, মেলা, প্রদর্শনী প্রভৃতি গ্রীষ্মকালেই খোলা হয়। বেড়াবার সখটা বিলাতবাসীদের মধ্যে ধনী-দরিদ্র, ছেলে-বুড়ো, স্ত্রী-পুরুষ সকলেরই সমান। রবিবার অথবা বিশেষ বিশেষ ছুটীর দিনে বহুসংখ্যক লোক সহরের বাইরে দশ-বিশ মাইল দূরে পর্ব্বত, প্রান্তর বা বনে বেড়াতে যায়। সহরের অনতিদূরে—এই রকম হেণ্ডনের মাঠ, পার্লিয়ামেণ্ট হিল, হ্যামষ্টেড্ হিথ, ইপিং ফরেষ্ট, ওয়ান্ ষ্টিড ফ্লাট্, রিচমণ্ড পার্ক, কিউ গার্ডেন প্রভৃতি ভিন্ন ভিন্ন রকমের বন, উপবন, পাহাড়, সমতল ভূমি প্রভৃতিতে স্ত্রী-পুরুষ বহুলোক ছুটির দিনে বন্ধুবান্ধবসহ বেড়াতে যায়। এই সব বেড়াবার স্থানে বেশী কিছু দেখবার না থাকলেও সহরের আবদ্ধতার মধ্যে বাসের পর মুক্ত স্থানে ভ্রমণ বিশেষ আনন্দদায়ক হয়।

লণ্ডনের রাস্তাগুলি খুব প্রশস্ত; দু'ধারে শ্রেণীবদ্ধ ধূসর বর্ণের উচ্চ চারতলা, পাঁচতলা বাড়ী। ষ্ট্রীটগুলি খুবই দীর্ঘ; সহরতলী সমেত লণ্ডনের ষ্ট্রীট সংখ্যা চৌদ্দ হাজারের উপর। সহরে যতগুলি বাড়ী তার কম বেশী অর্দ্ধেক বাড়ীতে লোক বাস করে। বাকী অর্দ্ধেক দোকান-পাট, কারখানা, আপিসাদি। কলকাতার মত বহু লোক ঠেসাঠেসি করে একবাড়ীতে কদাচ

বাস করে না। এক একটি শয়ন ঘরে একজন মাত্র লোক শয়ন করে, কদাচিৎ অবস্থা বিশেষে একঘরে দু'তিন জনে শয়ন করে।

বাইরের চারদিক থেকে চৌদ্দটি রেল কোম্পানীর পৃথক্ পৃথক্ রেলওয়ে এসে লণ্ডন সহরের উপর পড়েছে, সেগুলি সহরের বাড়ী ঘরের মাথার উপর দিয়ে এসে সহরের বুকের উপর বিশাল আয়তন এক একটি ষ্টেসনে শেষ হয়েছে। এই সকল রেলওয়ের প্রায় সকলগুলির সঙ্গেই সহরের আণ্ডার-গ্রাউণ্ড রেলওয়ের সংযোগ রয়েছে। আণ্ডার-গ্রাউণ্ড রেলওয়ে যেমন মাটীর



হাইড্ পার্কের খালে খেলনা জাহাজ

বহু নিম্ন পথ দিয়ে গিয়েছে, তার ষ্টেসনগুলিও তেমনি মাটীর নীচে। বড় বড় আণ্ডার-গ্রাউণ্ড ষ্টেসনগুলির বিশালতা চিন্তা করলে বিস্ময়াপন্ন হতে হয়। জমির নীচেয় আছি বলে মনেই হয় না।

লোকে ভুলক্রমে ট্রেণে, ট্রামে, বাসে বা ট্যাক্সিতে কোন জিনিস ফেলে গেলে যে ব্যক্তি হারাণো জিনিসটা পায়, সেই গিয়ে লষ্ট-প্রপার্টি আপিসে জমা দেয়; এই উপায়ে যার মাল সে লষ্ট-প্রপার্টি আপিসে গিয়ে সন্ধান করলেই পায়। দেশের সাধারণ লোকের সততার গুণে প্রায় কোন জিনিসই হারিয়ে যেতে পারে না।

## প্রধান দ্রষ্টব্য

লণ্ডনের দেখবার বিষয় সমূহের যথাযথ বর্ণন করা কখন সম্ভবপর নয়। যাঁরা দেখেছেন তাঁদের প্রাণের ভিতর সেগুলি আজীবনই ফুটে উঠতে থাকবে। যে বিষয়ে যাঁর অনুসন্ধিৎসা আছে, তিনি সেই বিষয়গুলি বলেন। হাজার বৎসর আগে থেকে দিনে দিনে একটু একটু করে লণ্ডন সহর গড়ে উঠে বর্ত্তমানে পৃথিবীর সর্ব্বশ্রেষ্ঠ সহরে পরিণত হয়েছে। এত অর্থ, এত শক্তি, এত চিন্তা জগতে আর কোন ক্ষেত্রে ব্যয়িত হয় নাই। এত দেখবার বিষয় জগতে আর কোথায়ও প্রতিষ্ঠিত হয় নাই। অসীম ক্ষমতাপন্ন ইংরাজ সারাজগতের যেখানে যা কিছু নূতন, যা কিছু সুন্দর পেয়েছে—তাই এনে বা তারই ভাব নিয়ে লণ্ডনের ঐশ্বর্য্য বৃদ্ধি করেছে।

বিশিষ্ট জ্ঞানোপার্জ্জনের জন্য লণ্ডনে বহুপ্রকার শিক্ষালয় রয়েছে। সেগুলির বিবরণ পুস্তকে বা সংবাদপত্রে অনেকেই পাঠ করেছেন। আমার পক্ষে সেগুলির উল্লেখ বাহুল্যমাত্র।

বিভিন্ন প্রকারের মিউজিয়াম, আর্টগ্যালারি, চার্চ্চ প্রভৃতি লণ্ডনে এত অধিকসংখ্যক আছে যে, ক্রমাগত একটি বৎসর পর্য্যন্ত দেখলেও তার ভিতরের সমস্ত দ্রষ্টব্য গুলি দেখা শেষ হয় না। এ ছাড়া কত প্রাচীন ঐতিহাসিক উপাদানপূর্ণ সৌধ, কত রাজকীয় কার্য্যালয়, কত লাইব্রেরী, কত ক্লাব, কন্সার্ট-হল, কত মনুমেণ্ট, পার্ক, উদ্যান সমস্ত সহরের শোভা সম্পদ বৃদ্ধি করে অবস্থান করছে। নিবিষ্টমনে এ সকল দেখলে যেমন আনন্দ উপভোগ হয় তেমনই আবার নানাপ্রকারের অভিজ্ঞতা জন্মে।

নবাগত লোকের পক্ষে লণ্ডন সহরে চলাফেরা করতে বা এই সকল

দ্রষ্টব্যগুলি দেখতে বিশেষ কোন অসুবিধা ভোগ করতে হয় না। পথের লোককে অথবা পুলিসকে জিজ্ঞাসা করলেই সব বলে দেয়। রাস্তার মোড়ে পোষ্টারের গায়ে বোর্ড দিয়ে অনেক স্থলে প্রধান প্রধান স্থানের পথ নির্দ্দেশ করে দেওয়া হয়েছে। অনেক ষ্টেসন বা বিশ্রামক্ষেত্রে দেওয়ালের গায়ে লণ্ডনের মানচিত্র আঁটা রয়েছে এবং দর্শক যে স্থানে দাঁড়িয়ে মানচিত্র



ব্রিটিশ মিউজিয়াম

দেখছে সেই স্থানও তীরের অগ্রভাগ দ্বারা নির্দ্দেশ করা রয়েছে। তীরের গাঁয়ে লেখা আছে—"আপনি এইস্থানে রয়েছেন।"

লণ্ডনে অন্যূন পঞ্চাশটি সুপ্রসিদ্ধ থিয়েটার হল আছে। থিয়েটার-গুলিতে প্রত্যেক দিন দু'বার অভিনয় হয়—সন্ধ্যা ৫॥টা থেকে ৮টা, আর ৮॥টা থেকে ১১টা। প্রতিবারে ২॥ ঘণ্টা মাত্র দেখানো হয়। প্রতিবারেই

উৎসব-ক্ষেত্রগুলি লোকে পরিপূর্ণ হয়ে যায়। কখন কখন বসবার সিট পূর্ণ হয়ে গেলে লোকে দাঁড়িয়ে দাঁড়িয়েই দেখে।

লণ্ডনে বহুসংখ্যক মিউজিয়াম, প্রদর্শনী ও আর্টগ্যালারী আছে, তন্মধ্যে নিম্নলিখিত কয়টি বিশেষ উল্লেখযোগ্য—

(১) বৃটিশ মিউজিয়াম
(২) ভিক্টোরিয়া এবং আলবার্ট মিউজিয়াম
(৩) ন্যাচারল হিষ্টোরী মিউজিয়াম
(৪) লণ্ডন মিউজিয়াম
(৫) রয়াল ইউনাইটেড্ সার্ভিস মিউজিয়াম
(৬) সায়েন্স মিউজিয়াম
(৭) ইণ্ডিয়া মিউজিয়াম
(৮) হর্ণিম্যান মিউজিয়াম
(৯) সার জনসোন্স মিউজিয়াম
(১০) গেফরী মিউজিয়াম
(১১) বেথন্যাল গ্রীণ মিউজিয়াম
(১২) লেইটন মিউজিয়াম
(১৩) ওয়ার মিউজিয়াম
(১৪) ইম্পিরিয়াল মিউজিয়াম
(১৫) সোয়েন মিউজিয়াম
(১৬) পার্কস মিউজিয়াম
(১৭) জিওলোজিক্যাল মিউজিয়াম
(১৮) এগ্রিকালচারাল হল্
(১৯) রয়াল বোটানিক গার্ডেন
(২০) জুলোজিক্যাল গার্ডেন

(২১) ন্যাসন্যাল গ্যালারী

(২২) ষ্টেট্ গ্যালারী

(২৩) ওয়ালেস্ কলেকসন্

(২৪) ডাল্‌উইচ কলেজ আর্টগ্যালারী

(২৫) ন্যাসন্যাল পোটরেট গ্যালারী

(২৬) টেন্যাণ্ট গ্যালারী

(২৭) ম্যাডাম টুসোড একজিবিশন

ঐতিহাসিক দ্রষ্টব্য ভবনের মধ্যে নিম্নলিখিতগুলি প্রধান—

(১) টাওয়ার অব্ লণ্ডন

(২) ওয়েষ্টমিনিষ্টার আবি

(৩) সেণ্ট পলস্ ক্যাথিড্রল

(৪) সাউথ ওয়ার্ক ক্যাথিড্রল

(৫) চার্টার হাউস

(৬) ক্রসবি হল্

(৭) গিল্ড্ হল্

লণ্ডনের বিবরণ একভাবে এখানেই শেষ করা গেল ; অতঃপর প্রধান প্রধান প্রতিষ্ঠানগুলির একটু বিস্তৃত বিবরণ দিতে চেষ্টা করবো।

লণ্ডন সহরটী পনর ষোল মাইল দীর্ঘ এবং বার তের মাইল প্রস্থ। এ ছাড়া সহরের চারদিকে ত্রিশ চল্লিশ মাইল পর্য্যন্ত লণ্ডনের প্রভাব। সমগ্র সহরটীতে সত্তর লক্ষ লোকের বাস। কলকাতার লোক সংখ্যা অপেক্ষা পাঁচ ছয় গুণ অধিক।

## টেমস্ নদী

টেমস্ নদীটি সহরের পনর মাইল স্থানের মধ্য দিয়ে চলেছে—সমুদ্রের দিকে আট শত হাত প্রস্থ হবে। সহরের মধ্যবর্ত্তী স্থলে ভিক্টোরিয়া এম্‌ব্যাঙ্কমেণ্টে টেমসের প্রশস্ততা ছয় শত হস্তের অধিক নয় এবং সহরের পশ্চিম প্রান্তে মাত্র তিন শত হাত প্রস্থ হবে; ইহা কলকাতার নিকটবর্ত্তী হুগলি নদীর তিন ভাগের দুই ভাগ মাত্র। অর্থাৎ বাংলা দেশের একটী ছোট নদীর মত। সহরের মধ্য অংশে টেমসের উপর ঘন ঘন পোল আর দুই তীরে প্রকাণ্ড অট্টালিকা শ্রেণী।

টেমসের সুড়ঙ্গ—সমুদ্র হতে সহরের ভিতরে জাহাজ আসবার সুবিধার জন্য টেমসের ঐ অংশের উপর কোন পোল করা হয় নাই। নদীর তলার বহু নিম্নদেশ দিয়ে দু'তিন মাইল অন্তর অন্তর চারটী সুড়ঙ্গ করা হয়েছে। আমি কয়েক দিন করে এর তিনটি সুড়ঙ্গ দেখেছি, তার একটীর নীচে দিয়ে ট্রামে পার হয়েছি, অপর দু'টীতে হেঁটে পার হয়েছি। সুড়ঙ্গের ভিতর দুই স্থানে উপর হতে বায়ু প্রবেশের পথ আছে। শ্রেণী বদ্ধ ভাবে আলো, দিবা রাত্রি সে আলো জ্বালা থাকে। সুড়ঙ্গের ভিতর দিকে ৩৫ ফিট চওড়া, ২০ ফিট উঁচু করে শ্বেতবর্ণের এনামেল মাটীর গাথুনি। কোন মতেও জল চুয়ায়ে আসবার আশঙ্কা নাই। বহু গাড়ীঘোড়া, মোটর ও লোকজন সুড়ঙ্গপথে যাতায়াত করে। সুড়ঙ্গ দৈর্ঘ্যে এক মাইলের বেশী হবে।

টেমসের পোল—চারটি সুড়ঙ্গের পরে টেমসের উপরে টাওয়ার ব্রীজ নামক আশ্চর্য্য পোল। গাড়ীঘোড়া, লোকজন সমস্তই ইহার উপর দিয়ে অনবরত যাতায়াত করে—আবার জাহাজ আসবার সময় এর মাঝখান

হতে খণ্ড হয়ে দু'পাশে দু'খানি বিরাট কবাট উপরে উঠে যায়। জাহাজ চলে যাওয়া মাত্র আবার কবাট নামিয়ে দেওয়া হয়। এই পোল



ব্ল্যাক্‌ফায়ার্স ব্রীজ

পার হয়ে সহরের অতি জমকাল অংশে লণ্ডন-ব্রীজ নামক পোল পর্য্যন্ত জাহাজ আসতে পারে। এর পর হতেই টেমসের উপরে সহরের দশ মাইল স্থানের মধ্যে ওয়েষ্ট মিনিষ্টার ব্রীজ, ব্ল্যাক্‌ফায়ার্স ব্রীজ প্রভৃতি চব্বিশটী বৃহৎ পোল আছে। এর তিনটাতে সুপ্রশস্ত রেল পথ, এবং বাকীগুলিতে ট্রাম, মটরবাস, গাড়ী ঘোড়া ও লোকজন চলে। প্রত্যেকটী পোলের বিভিন্ন রকমের সৌন্দর্য্যময় গঠন। এ ছাড়া টেমসের নীচে দিয়ে আরও কয়েকটী—Under-ground Railway অর্থাৎ সুড়ঙ্গ রেল-পথ আছে।

## আণ্ডার গ্রাউণ্ড রেলওয়ে

আণ্ডার গ্রাউণ্ড রেলওয়ে ও অন্যান্য যান—সহরে লোকের গতিবিধির জন্য সাধারণতঃ তিন রকম উপায় আছে,—ভূগর্ভ রেলওয়ে, ট্রামওয়ে ও মটর বাস্। ভূগর্ভ রেলওয়েকে বিলাতে আণ্ডার গ্রাউণ্ড বা টিউব রেল বলে। এই আণ্ডার গ্রাউণ্ড রেলওয়ে লণ্ডনের অতি বিস্ময়কর ব্যাপার। কয়েক মিনিটের মধ্যে সহরের যে কোন অংশে যাওয়া যায়। সাধারণ জমির ৫০।৬০ ফিট নিম্নদেশ দিয়ে সুপ্রশস্ত সুড়ঙ্গের মধ্য দিয়ে রেল গাড়ী চলে। সেই ৫০।৬০ ফিট নীচেয়ই খুব বড় ষ্টেসন। Lift এ সহজেই উপরে ওঠা নামা করা যায়। পায়ে হাঁটবার সিড়ি পথও আছে। শীঘ্র গতিবিধির জন্য এই রেলওয়ে বড়ই সুবিধা। সহরে ট্রামওয়ে খুব বেশী না হলেও কলকাতার বিশগুণের কম নয়। ট্রাম গাড়ীগুলি দ্বিতল। মটরবাসেই বেশী লোক যাতায়াত করে, জনাকীর্ণ রাস্তায় প্রতি মিনিটে যাতায়াতে চল্লিশ পঞ্চাশ খানা মটর বাস চলে। কলকাতায় এখন বহু প্রকার ছোট বড় রকমের মটর বাস চলা আরম্ভ হয়েছে কিন্তু লণ্ডনের মটর বাস সমস্তই বৃহৎ এবং দ্বিতল।

পার্ক—সুবিশাল সহরের মধ্যে অনেকগুলি বড় বড় পার্ক আছে, তার এক একটা এতই বিশাল ও এমনই বৃক্ষাদি পূর্ণ যে তার মধ্যে প্রবেশ করলে চারদিকের সহরের কোন সাড়াই পাওয়া যায় না, সহরে আছি বলে মনেই হয় না। হাইড্-পার্ক, কেন্সিংটন্ গার্ডেন, এর মধ্যে যেমন বেড়াবার স্থান তেমন আবার নৌকায় ভ্রমণের জন্য সুন্দর আঁকা বাকা খাল কাটা আছে। রিজেণ্ট পার্কের মধ্যে বোটানিক্যাল গার্ডেন

এবং জুলজিক্যাল গার্ডেন অবস্থিত। এই শীতের দেশে সারা পৃথিবীর গরম দেশের জীবজন্তু ও গাছপালা খুব বড় বড় কাঁচের ঘর ভরে সেই দেশের উপযোগী গরমের বন্দোবস্ত করে রাখা হয়েছে। লোহার চোঙ্গের মধ্য দিয়ে গরম ষ্টিমের প্রবাহ করে ঘরের তাপ রক্ষা করা হয়।



রিজেণ্ট্ পার্ক

জুলজিকাল গার্ডেন বা চিড়িয়াখানাটীতে সমগ্র জগতের জীবজন্তু, কীট পতঙ্গ, মৎস্যাদির নমুনা রাখা হয়েছে।

## প্রধান প্রতিষ্ঠান সমূহের বিবরণ

বৃটিশ মিউজিয়াম—লণ্ডন সহরে বহু সংখ্যক মিউজিয়াম আছে, তন্মধ্যে বৃটিশ মিউজিয়াম নামক সুবিখ্যাত যাদুঘরটী যেদিন দেখলাম, সেদিন মনে হ'ল, জীবন যেন বহু গুণ বেড়ে উঠল। সে যে অপরিসীম জ্ঞান ভাণ্ডার! সে সমস্ত দৃশ্যাবলীর বিবরণপূর্ণ তালিকাপুস্তকই প্রকাণ্ড প্রকাণ্ড এক সহস্র ভলুমের কম হবে না। লণ্ডনের বিভিন্ন স্থানে আবার এর বিভিন্ন শাখা আছে।

ভিক্টোরিয়া আলবার্ট মিউজিয়াম—ভিক্টোরিয়া আলবার্ট মিউ-জিয়ামটীতে রাজকীয় ঐতিহাসিক বিষয় পূর্ণ। জগতের প্রত্যেক দেশ হতে বিভিন্ন সময়ের নানা প্রকার অমূল্য দর্শনীয় ও শিল্প সম্পদ সংগৃহীত হয়েছে।

হাউস্ অব পার্লিয়ামেণ্ট—১৮৪০ হইতে ১৮৫০ খৃষ্টাব্দের মধ্যে টেমসের তীরে এই বিরাট সৌধ নির্ম্মিত হয়। এটি নির্ম্মাণ করতে সাড়ে চার



পার্লিয়ামেণ্ট হাউস

কোটী টাকা ব্যয় হয়েছে। ইহা বৃটিশ রাজত্বের বিচার কার্য্য ও রাজ্য পরিচালন বিষয়ক শক্তির মূলকেন্দ্র। পার্লিয়ামেণ্ট হাউসের অন্যান্য কার্য্যাদির বিষয় প্রায় সকলেই অবগত আছেন।

ন্যাচারাল হিষ্টোরিক্যাল মিউজিয়াম—এখানে জগতের যাবতীয়

প্রাণীর মৃতদেহ জীবন্তবৎ রয়েছে। জগতের বিভিন্ন দেশের মানবমূর্ত্তি একস্থানে অঙ্কিত রয়েছে, তার মধ্যে ভারতীয় হিন্দুর মূর্ত্তি দেখে অতি বিস্ময়াপন্ন হলাম। লম্বা চুল, লম্বা গোঁফ-দাড়ীযুক্ত কিম্ভূত কিমাকার তিলক কাটা মূর্ত্তি—একটীর নাম 'হিন্দু' রাখা হয়েছে।

সায়েন্স মিউজিয়াম—প্রাচীনকাল হতে একাল পর্য্যন্তকার সমুদয় কল কারখানার নমুনা এখানে রক্ষিত হয়েছে। অতি প্রাচীন যুগের শকট যান হতে আরম্ভ করে বর্ত্তমানের রেল, জাহাজ, মোটরকারের ক্রমোন্নতি স্তরে স্তরে সাজিয়ে দেখান হয়েছে। নূতন নূতন নানা প্রকার ব্যবহারিক যন্ত্রের ক্রিয়া দেখান হয়েছে। ইঞ্জিনিয়ারিং জ্ঞান লাভের জন্য ইহা পৃথিবীতে অদ্বিতীয়। বালকেরা সেখানে গিয়ে খুবই আমোদের সঙ্গে ঐ সকল কলের ব্যবহার করে। কোনটী ঘুরিয়ে জল তুলছে, কোনটী ঘুরিয়ে জাহাজে মাল তোলার পদ্ধতি দেখছে, কোনটীর কল টিপলে ইলেকট্রিক সংযোগ হয়ে নানা প্রকার কল ঘুরছে, কোনটী টিপলে আগুন জ্বলছে। এই মত নানা বিষয় লয়ে ক্রিড়া কৌতুকের সঙ্গে বালক বালিকারা শিল্প বিজ্ঞান সম্বন্ধীয় শিক্ষা লাভ করছে।

ইণ্ডিয়া মিউজিয়াম— ইণ্ডিয়া মিউজিয়ামটীতে ভারতবর্ষ, সিংহল, বর্ম্মা, আফগানিস্থান, তিব্বত, শ্যাম প্রভৃতি দেশের নানা প্রকার প্রদর্শনীতে পূর্ণ। সদর দরজায় তাজমহলের চমৎকার একটী মডেল তৈরী করা হয়েছে। কলকাতার যাদুঘর অপেক্ষা এটি ঐশ্বর্য্যপূর্ণ।

অষ্ট্রেলিয়া হাউস—অষ্ট্রেলিয়া ও নিউজিলণ্ডের ঐশ্বর্য্যের বিবরণপূর্ণ সুবৃহৎ ভবন। এখানে অষ্ট্রেলিয়া সম্বন্ধীয় নানা বিষয় প্রতিদিন বিনামূল্যে বায়স্কোপের সাহায্যে দেখান হয়। অষ্ট্রেলিয়া ও নিউজিলণ্ডকে ইংরেজেরা

আর একটী স্বদেশ করে গড়ে তুলছে, বহু ইংরেজ পরিবার সেখানে বসবাস করে ধনৈশ্বর্য্য বৃদ্ধি করছে। এই জন্য ইংরেজদিগের অষ্ট্রেলিয়া গমনের সুবিধার্থ নানা সুবিধান এখান হতে করা যায়।

ন্যাসন্যাল গ্যালারী—এখানে যে নকল চিত্র দেখেছি, তা জীবনে ভুলবার নয়। এক একটী ছবি বহুক্ষণ পর্য্যন্ত দেখলেও দর্শনের



সেণ্টপল ক্যাথিড্রল

আকাঙ্ক্ষা কমে না। দেশ দেশান্তর হতে চিত্রকরেরা এসে ঐ সকল ছবি দেখে ছবি এঁকে নিয়ে যাচ্ছে। চিত্রকরদের নিকট জিজ্ঞাসা করে জানলাম—এর এক একটি চিত্রের অনুকরণ করতে কারও এক বৎসর, কারও ৩।৪ বৎসর সময় কাটছে। সপ্তাহের মধ্যে দু'দিন মাত্র চিত্র অঙ্কন করে নেবার ব্যবস্থা আছে।

ম্যাডাম টুস্উডস্—মেরী টুস্উড্ নাম্নী সুইজর্লণ্ডবাসী এক মহিলা ভাস্করের প্রতিষ্ঠিত অপূর্ব্ব কীর্ত্তি। বিখ্যাত ঐতিহাসিক ব্যক্তিগণের ও ঐতিহাসিক ঘটনার মোমের প্রস্তুত প্রতিমূর্ত্তি এখানে সজ্জিত; বৃটিশ রাজ্যের অমূল্য সম্পদ। প্রত্যেক বিষয়টী একেবারে সত্য বিষয়ের মত তৈরী। প্রত্যেক মানুষটীকে, প্রত্যেক বিষয়টীকে একেবারে সজীব বলে ভ্রম হয়। এখানে কত কি দেখলাম—কত কি শিখলাম! একটী রাজকন্যা ঘুমিয়ে আছে, তার বক্ষের নিশ্বাসের স্পন্দন অনুভূত হচ্ছে। সেই ছবিটী এমনই সজীব অনুভূত হয়েছিল যে, একটী বৃদ্ধাকে সত্য সত্যই তাকে উপলক্ষ্য করে, তার সঙ্গে কথা বলতে দেখেছিলাম। একটী হত্যাকাণ্ড হয়েছে, তার রক্ত যেন এখনও শীতল হয় নাই এমনই সজীবের মত। মহারাণী ভিক্টোরিয়ার মূর্ত্তিটী দেখে সত্যই যেন তাঁকে দেখলাম বলে আমার মনে হচ্ছিল। *

লণ্ডন টাওয়ার—টেম্সের তীরে অতি সুশোভন প্রাচীন দুর্গ। অতি প্রাচীন কালে ইহা কারাগার ছিল। বর্ত্তমানে এটি লণ্ডনের মধ্যে সর্ব্বাপেক্ষা অধিক ঐতিহাসিক বিষয় পূর্ণ দর্শনীয় স্থান। এখানে মহারাণী ভিক্টোরিয়ার মুকুট ও অন্যান্য মূল্যবান রাজকীয় রত্নাভরণ দেখলাম। এখানে টেমসের তীরে ভারতবর্ষ, চীন, মিসর প্রভৃতি দেশের প্রাচীন কালের যে সকল কামান দেখলাম, তা এত বৃহৎ যে ভেবেই বিস্ময়াপন্ন হলাম। এর কোন একটী ভারতীয় কামান কি কলকাতার যাদুঘরে

* প্রত্যাবর্ত্তনের পর আমি লণ্ডনের একটী বালিকার পত্রে যখন জানলাম, ম্যাডাম টুস্উডস্ সম্প্রতি পুড়ে ধ্বংস হয়ে গিয়েছে, তখন কয়েক মিনিট পর্য্যন্ত আমার চক্ষু অশ্রুসিক্ত হয়েছিল। হায়, সে সজীব-বৎ অমূল্য ঐতিহাসিক সম্পদ জগতে আর কেউ দেখতে পাবে না!

রাখা উচিত ছিল না? ভারতীয় যাদুঘরে স্থান পাইবার মত যত ঐতিহাসিক গৌরবের বিষয় আছে, তার প্রধান প্রধান গুলিই বিলাতে লওয়া হয়েছে। এই লণ্ডন টাওয়ারে প্রাচীন কালের সৈনিকদের অস্ত্র শস্ত্র ও যুদ্ধ সজ্জা বহু পরিমাণে রক্ষিত হয়েছে। প্রাচীন কালের কারাগার দেখলাম, সেকালের শাস্তি দেবার অনেক যন্ত্র-পাতি দেখলাম,



বাকিংহাম প্যালেস্

ফাঁসিকাষ্ঠ দেখলাম, অপরাধী লোককে বধ করবার প্রকাণ্ড দা (রামদাও) ও যে কাষ্ঠের উপর রেখে গলা কাটা হত, সে কাষ্ঠ খণ্ডও দেখলাম।

মার্ব্বেল আর্চ্চ—বাকিংহাম রাজ প্রাসাদে প্রবেশের তোরণ দ্বাররূপে এটি নির্ম্মিত হয়েছিল। বর্ত্তমানে ইহা হাইড্‌পার্কের এক কোণে খুব জনসমাগমস্থলে স্থাপিত করা হয়েছে। শ্বেত প্রস্তর নির্ম্মিত সুবৃহৎ

তোরণ দ্বার। লণ্ডনে এটির বিশেষ গুরুত্ব আছে বটে কিন্তু আগ্রার মুসলমানের রাজত্বের আমলের রাজ প্রাসাদ গুলি যাঁরা দেখেছেন, তাঁরা মার্ব্বেল আর্চ্চকে অতি তুচ্ছ মনে করবেন।

বাকিংহাম প্যালেস্—বৃটিশ সাম্রাজ্যের লণ্ডনস্থ অতি বিশালায়তন রাজ-প্রাসাদ, ভিতরে প্রবেশ করবার নিয়ম নাই, কাজেই বাইরে চারদিকে ঘুরেই দর্শন আকাঙ্ক্ষা শেষ করলাম। এর নিকটেই ভিক্টোরিয়া মেমোরিয়াল নামে মহারাণী ভারতেশ্বরীর অতি সুশোভন মর্ম্মরমূর্ত্তি স্থাপিত করা হয়েছে এবং নানা প্রকার প্রস্তর শিল্পে এর গুরুত্ব বৃদ্ধি করা হয়েছে।

মনুমেণ্ট—টেমস্ নদীর নিকটে দুইশত ফিট উচ্চ মনুমেণ্ট। দু'দিন এর উপর উঠে লণ্ডন সহর ও টেমস্ নদীর সৌন্দর্য্য দেখেছি। লণ্ডন সহরে এক সময়ে আগুন লেগে বহু লোকজন ও ধন সম্পদ ধ্বংস হয়, তারই স্মৃতি স্বরূপ এই মনুমেণ্ট স্থাপিত হয়েছে।

অলিম্পিয়া—একটী রমণীয় প্রদর্শনীক্ষেত্র। প্রতিবৎসর এখানে নানা বিষয়ের প্রদর্শনী হয়ে থাকে। লণ্ডনের একটা বার্ষিক উৎসব উপলক্ষে এটি দেখতে গিয়েছিলাম এবং বহু প্রকার আমোদ উৎসব দেখে এসেছিলাম। সেখানে অভাবনীয় আশ্চর্য্য সার্কাস দেখে মুগ্ধ হয়েছিলাম। একটা হোটেলের কর্ত্তার ছোট দু'টী ছেলে মেয়েকে সঙ্গে নিয়েছিলাম বলে সেদিনকার উৎসব দর্শন আমার অতি আনন্দের হয়েছিল। নাগোরদোলা, ঘোড়াকল, জুয়া খেলা, সার্কাস সবই বাংলা-দেশের মেলায় দেখে থাকি—তারই একটা অত্যুন্নত সংস্করণ দেখলাম।

ক্রিষ্টাল প্যালেস্—কাচ ও লৌহনির্ম্মিত সুবৃহৎ গৃহ। ১৬০০ ফিট দীর্ঘ। পূর্ব্বে ইহা হাইড্ পার্কে একটা বড় প্রদর্শনী উপলক্ষে প্রস্তুত

হয়েছিল। বর্ত্তমানে সেখান হতে ৬।৭ মাইল দূরে স্থানান্তরিত হয়েছে। ইহা লণ্ডনের আমোদ উৎসবের একটী কেন্দ্রস্থল স্বরূপ। প্রতি সপ্তাহে একদিন এর ভিতরে আলোক বাজী পোড়ান হয়, কাচময় গৃহ তখন রমণীয় রূপ ধারণ করে।

গ্রীণ্‌উইচ্‌ অবজারভেটরী—ইহা জগদ্বিখ্যাত মানমন্দির। লণ্ডনের উত্তরাংশে গ্রীণ্‌উইচ্‌ পাহাড়ের উপরে স্থাপিত। এই মানমন্দির সারা পৃথিবীর ঘড়ির সময় নির্দ্দেশ করে দেয়। এখানকার ঘড়ির সঙ্গে ইংলণ্ডের প্রধান সহরগুলির ঘড়ির সঙ্গে এমন বৈদ্যুতিক সংযোগ আছে যে, এই ঘড়িতে যখন যত বাজে, ঠিক অন্য সহরের ঘড়িতেও তাই বাজে। এটি জ্যোতিষ-তত্ত্ব সম্বন্ধীয় বহু গবেষণার স্থান।

ওয়েষ্ট মিনিষ্টার আবি—ওয়েষ্ট মিনিষ্টার আবি লণ্ডনের সর্ব্বাপেক্ষা বিখ্যাত ভজনালয়। এখানে বৃটিশ সাম্রাজ্যের রাজগণের রাজ্যাভিষেক হয়। রাজগণের সমাধিও এখানে হয়। বহু সংখ্যক দেখবার বিষয় এখানে আছে। এটি ৮০০ বৎসরের পুরাতন।

সেণ্ট পলস্‌ ক্যাথিড্রল—সেণ্ট পলস্‌ ক্যাথিড্রলও ঠিক ঐ মত আর একটী ভজনালয়, ৫১৫ ফিট দীর্ঘ, ২৫০ ফিট প্রস্থ, অতি বৃহৎ। খ্রীষ্ট ধর্ম্মের ইতিহাসের বহু বিবরণ এখানে আছে। বহু প্রাচীন ধার্ম্মিকগণের মৃতদেহ এখানে সমাহিত।

লণ্ডনে হাইড্‌পার্ক কর্ণার, ট্রাফালগার স্কোয়ার, অক্সফোর্ড ষ্ট্রীট, পিকাডিলি, ভিক্টোরিয়া ষ্টেসন প্রভৃতি স্থানের গুরুত্ব ও জনাকীর্ণতা দেখলে বিস্ময়াপন্ন হতে হয়। পিকাডিলিতে একটী ভারতীয় হোটেল আছে, ইহার নাম আব্দুল্লা রেষ্টুরেণ্ট।

সহরের মধ্য অংশে পিকাডিলির চতুঃপার্শে বহু থিয়েটার, বায়স্কোপ প্রভৃতির স্থান। রাত্রিতে এই সকল স্থান ইন্দ্রপুরীর মত আলোকে সুশোভিত হয়। রাত্রিকালের বৈদ্যুতিক আলোর চলৎশীল অভিনব ধরণের বিজ্ঞাপনগুলি সহরকে আরও আলোকোজ্জ্বল করে তোলে।



ট্রাফালগার স্কোয়ার

সুবিশাল লণ্ডনের দৃশ্যাবলীর গোটাকয়েক বিষয় অতি সংক্ষেপে লিখতে গিয়ে আমার লিখবার আকাঙ্ক্ষা একটুও মিট্‌ল না। শত শত দর্শনীয় বিষয়ের মধ্যে কয়েকটী মাত্র লেখা গেল।

## রবিবারের চিঠি ( প্রথম )

বিলাতে প্রথম প্রথম গতিবিধি করতে কতটুকু সুবিধা অসুবিধা ভোগ করতে হয়, তারই একটা চিত্র—লণ্ডন হতে আমার লিখিত দুইটি রবিবারের ভ্রমণ বৃত্তান্ত উদ্ধৃত করা গেল

১৭ই আগষ্ট—১৯২৪

মধ্যাহ্নের আহার বাসায় শেষ করে বিকাল ৩টায় বেড়াতে বের হলাম। বাসার নিকট Kilburn High Road থেকে ৪ B নং বাস্ ধরে খানিকটা গিয়ে পথে New Oxford Streetএ এলাম। যদিও রবিবার—সবই বন্ধ রয়েছে—তবু দেখবার বিশেষ অসুবিধা নাই, প্রায় বেশীর ভাগ দোকানগুলিতেই বড় বড় কাঁচের পরদা, তার ভিতর দিয়ে দোকানের প্রায় সব জিনিষই দেখা যায়। এই রাস্তার বড় বড় দোকান গুলির সাজসজ্জা অতি অপূর্ব্ব। আমি New Oxford Street পার হয়ে Oxford Street ধরে ক্রমাগত পূর্ব্বদিকে চলতে চলতে দু'ধারের দোকানগুলি অনেক দেখলাম। লণ্ডনের এই দু'টি রাস্তাই সবচেয়ে বড় বড় দোকানে সজ্জিত।

পরে অন্য বাসে করে Westminister Bridge নামক টেমস্ নদীর উপরের সুন্দর পোলটী পার হয়ে সুবৃহৎ Waterloo Stationটি দেখলাম। এ ষ্টেশনটী সহরের প্রান্তে সুবিস্তীর্ণ স্থানব্যাপী। রেল ষ্টেসন যে এত বড় হতে পারে, তা না দেখলে কল্পনায় আনা যায় না। হাওড়া ষ্টেসনের কয়েকটা তার মধ্যে স্থান পেতে পারে। অনেকক্ষণ পর্য্যন্ত ষ্টেসনটিতে ঘুরে ফিরে দেখলাম। এখানে এসে আর এক নূতন

বুদ্ধি মনে হল—টেম্‌সের উপর দিয়ে পোল পার হয়ে এসেছি, এবার ফিরবার পথে Tube রেলে করে টেম্‌সের নীচে দিয়ে যেতে হবে। "উপরে জাহাজ চলে, নীচে চলে নর"—দেখতে হবে। টেম্‌সের সুড়ঙ্গ বলে যা



ওয়েষ্ট মিনিষ্টার ব্রীজ

বিখ্যাত সে এ নয়, সেগুলি সহরের পূর্ব্বে সমুদ্রের দিকে। তখন Charring Crossএর একখানা টিকিট করলাম।

আমাদের দেশের রেলপথে চলতে নূতন লোকের কত কি যে জিজ্ঞাসা করতে হয় আর কত যে Officeরদের তাড়া খেতে হয়, তার অন্ত নাই। এখানে রেলের ব্যাপার আমাদের দেশ অপেক্ষা বহুগুণ বেশী, কিন্তু এমন ভাবেই সব লেখা রয়েছে যে, এত বড় বিরাট ব্যাপারের মধ্যেও কাউকে কিছু জিজ্ঞাসার আবশ্যক হয় না। সবই সুন্দর পরিষ্কার লেখা রয়েছে। কোন কোন স্থানে এমন বন্দোবস্ত রয়েছে যে, টিকিটের দামের পেনী কয়েকটা

কলের মধ্যে ফেলে কল টিপ্‌লেই যেখানকার টিকিট চাই সেখানকার টিকিট বের হয়ে পড়ে—এমনই সে কলের বন্দোবস্ত ; অথচ সকলেই এ কাজটি সহজে বুঝে নিতে পারে। ষ্টেসনগুলিতে সিগারেট, ম্যাচ, চক্‌লেট ও নানারকম ব্যবহার্য্য দ্রব্য কিনতে কলে পেনি দিয়ে কল টানলেই ঐ সব জিনিস বের হয়। আমি আড়াই পেনি দিয়ে একটি টিকিট বের করলাম। এখানে প্রতি মিনিটেই ট্রেণ ধরে।

ট্রেণে উঠবামাত্রই গাড়ী ছেড়ে টেমসের নীচের সুড়ঙ্গে প্রবেশ করল ; কিন্তু সুড়ঙ্গ তো কিছুই মনে হল না, কারণ লণ্ডনের রেলগুলি অর্দ্ধেকের বেশীই Undergronnd বা Tube রেল অর্থাৎ মাটীর নীচ দিয়ে চলেছে, কাজেই টেমসের নীচে দিয়ে আসতে ভুল করে এই Underground Railwayকে সুড়ঙ্গ মনে করেছিলাম কিন্তু এর কিছুদিন পরে সত্যি সুড়ঙ্গ দেখেছিলাম। টেমসের নীচেয় ট্রেণে চলতে অন্যান্য Underground পথের মতই বোধ হল। মুহূর্ত্ত মধ্যে Charring Cross ষ্টেসনে গাড়ী এল, এটাও একটা বিরাট ষ্টেসন। Charring Cross ভারী জমকাল স্থান। আমি এখানে আর একটা বাস ধরে একেবারে Hydepark Corner অতিক্রম করে Marble Archএ এসে পৌছলাম। এখানে রবিবার বিকালে বহুলোকের সমাগম হয়। লোকে Hydeparkএ বেড়াতে আসে আর এই Marble Arch এর কাছে নানা প্রকার বক্তৃতা শোনে। আমি প্রায় রবিবারেই এখানে বক্তৃতা শুন্‌তে আসি। খানিকটা দাঁড়িয়ে ধর্ম্ম সম্বন্ধীয় লেক্‌চার শুন্‌লাম।

একটা স্ত্রীলোকের বক্তৃতায় একটী কথা বড় মনে ধরল, তিনি বলেছিলেন "স্বর্গ বলে কোন স্থান আছে কিনা জানি না, কিন্তু খ্রীষ্টই আমার স্বর্গ—তাঁর অনুসরণই আমার স্বর্গভোগ।" তাঁর বক্তৃতার পর আমি খানিকটা তাঁর সঙ্গে গল্প করলাম। পরে ১৬নং বাস্ ধরে বাসায় এলাম।

## রবিবারের চিঠি ( দ্বিতীয় )

২৪শে আগষ্ট—

আজ সকালকার কাজকর্ম্ম সম্পন্ন করে প্রথমে মনুমেণ্ট দেখব বলে বের হলাম। লণ্ডনে অনেক বড় বড় মনুমেণ্ট আছে তথাপি একটাই বিখ্যাত, শুধু মনুমেণ্ট বললে সেটাকেই বোঝায়। কোন্ বাসে চড়তে হবে জানা নাই—অনুমানেই একটা বাসে চাপলাম। লণ্ডন-গাইড বই ছোট একখানা পকেটে ছিল, তাই দেখেই ঠিক করলাম—কোন খানে নামতে হবে। ৮ পেনির পথ চলার পর মনোনীত জায়গায় নামলাম। নেমে দেখি এটা মস্ত বড় একটা জায়গা, তিন দিকে তিনটা প্রকাণ্ড বাড়ী Bank of England, Royal Exchange, Mansion House; পাঁচটা বড় বড় রাস্তার মোহনা এটা, তাই রাস্তাগুলির মোহনায় খুব বড় ফাঁকা যায়গা। দেখলাম, প্রত্যেক রাস্তার মাথায় Undergroundএর সুড়ঙ্গ রয়েছে—একটা পথ ধরে নীচে গিয়ে দেখি মস্তবড় রেলষ্টেসন, পাতালপুরীতে দ্বিতীয় এক লণ্ডন সহর। ষ্টেসনটির নাম 'ব্যাঙ্ক', তার ভিন্ন ভিন্ন দ্বারে ভিন্ন ভিন্ন স্থানে যাবার পথ লেখা রয়েছে। মাটীর নীচে সুড়ঙ্গ পথে নানা দিকে বড় বড় রাস্তা গিয়েছে। রাস্তার গোলাকার ছাত ও পাশের দেওয়ালে বড় বিজ্ঞাপনের টিনের প্লাকার্ডে ঢাকা। লণ্ডন সহরের বিজ্ঞাপনের কথা বলতে গেলে সে আর এক স্বতন্ত্র প্রবন্ধ আরম্ভ করতে হয়, সেটা এখন থাকুক। খানিকটা নীচেয় গিয়ে দেখে পরে উপরে উঠলাম—একটু হেঁটেই মনুমেণ্টে গিয়ে হাজির হলাম। আজ রবিবার—কাজেই আজ উপরে ওঠা যাবে না—তার চারদিকে ঘুরে

দেখে নিকটেই London Bridge নামক টেম্‌সের একটী পোলের উপর গিয়ে উঠলাম। লণ্ডনের মধ্যবর্ত্তী টেম্‌সের ১২ মাইল পথের মধ্যে ২৫টা পোল, আর টেমসের নীচে ৫।৬টা সুড়ঙ্গ পথে কেবল ট্রেণ চলে। উপরেও



ওয়েষ্ট মিনিষ্টার আবি

রেলের পোল আছে। Bridge পার হয়ে অপর পারে এসে London Bridge Railway Stationটী দেখলাম। ওপারে দেখে এসেছি জমির নীচের ষ্টেসন, এপারে এ ষ্টেসনটী সাধারণ জমি ছেড়ে প্রায় ১৫ হাত

উঁচুতে ; দুই পারেই লণ্ডন সহর। এখানে আমি সাত পেনিতে কয়েকটি ফল ও দু'পেনির রুটি কিনে মধ্যাহ্নের ভোজন সম্পন্ন করলাম।

এখান থেকে সুবিখ্যাত Tower Bridge এবং Tower দেখব মতলব করলাম। একটী ট্রাম ধরে এক পেনির পথ অর্থাৎ প্রায় এক মাইল গিয়ে নামলাম—এটা কোন্ খানে এসেছি ঠিক করতে না পেরে সঙ্গের Guide বই খুলে দেখে একটী রাস্তা ধরে চলতে চলতে একটা ছোট পল্লীর ভিতরে গিয়ে পৌছলাম—দেখলাম অনেক ছোট ছোট বাড়ী, অনেক ছেলেমেয়ে পথে খেলা করছে।

বেশী ছেলে মেয়ে একস্থানে খেলতে দেখে আমার বড় আনন্দ হল, সেখানে একটু দাঁড়াতেই অনেক ছেলে মেয়ে আমার কাছে ছুটে এল—তাদের অনেকেই ভারতীয় মানুষের সঙ্গে কোন দিন পরিচয় করে নাই—তারা অল্প সময়ের মধ্যেই অনেক ভারতীয় কথা আমার কাছে শুন্‌ল এবং তাদের পুস্তকের অভিজ্ঞতা থেকেও অনেক বলল। আমি Tower Bridgeএ যাব শুনে পথ দেখাবার উপলক্ষে অনেক ছেলে মেয়ে আমার সঙ্গে চল্‌ল—এখানে কুড়ি বছর বয়স পর্য্যন্ত মেয়েদেরও ছেলেমী স্বভাব। যে এক দল ছেলে মেয়ে আমার সঙ্গে এল, তাদের মধ্যে দু'টী মেয়ে অনুমান আঠার কি কুড়ি বছরের। এরা দু'জনে খানিকটা পথ দেখিয়ে ফিরে গেল—আর ৮।১০টী ছেলে মেয়ে আমার সঙ্গে এসে গল্প করতে করতে চল্‌ল। ঠিক Bridgeটি যখন দেখা গেল, চারটী মেয়ে বাদে আর সব ছেলে মেয়ে ফিরে গেল। মেয়ে চারটী আমার সঙ্গে এসে Bridgeটীর সমস্ত বৃত্তান্ত আমাকে বলে ভাল করে দেখাল। জাহাজ চলবার সময় মাঝখানে কবাট খুলে দু'পাশে উঁচু করা হয় কি উপায়ে তাও দেখাল।

বাস্তবিকই Tower Bridgeটী একটী বিস্ময়কর জিনিষ। পোল দেখান শেষ করে তাদের বড় দু'টী মেয়ে ফিরে গেল, বারো বছরের

দু'টী মেয়ে নদীর অপর পারে আমাকে Tower দেখাতে চল্‌ল। আমি বল্‌লাম, তোমরা বাড়ীতে না বলে আমার সঙ্গে এতদূর চলছ, এতে তোমাদের বাপ মা রাগ করবে না ত? তারা বলল, না কিছুই না—এখন আমাদের স্কুলের গরমের ছুটীর দিন; তাই আমরা এখন খুব বেড়াতে পারি। বুঝলাম, স্বাধীন দেশের মেয়ে বটে। আমাদের দেশের গ্রামে একটা বিদেশী ইংরাজ গেলে ছেলে মেয়েরা ঘরের জানালা দিয়ে উঁকি মেরে দেখে, যার বড় সাহস সে না হয় একটু নিকটে গিয়ে দাঁড়িয়ে দেখে—আর এই মেয়ে দু'টী নিঃশঙ্ক-চিত্তে, পরিচিত ভাইদের সঙ্গে চলার মত আমার সঙ্গে গল্প করতে করতে চলছে। অল্পক্ষণেই আমরা পোল পার হয়ে Towerএর দরজা অতিক্রম করে ভিতরে ঢুকলাম। টেমসের তীরে খুব খানিকটা স্থান নিয়ে London Towerএর বাড়ীগুলি খুব বড় বড়।

এখানে লণ্ডনের সব চেয়ে বেশী ঐতিহাসিক দৃশ্য ভিতরে রয়েছে। রবিবার বলে ভিতরের জিনিষ সব বন্ধ। আমরা বাইরের জিনিষগুলি দেখতে লাগলাম। বাইরেই এত দেখবার রয়েছে যে, একদিনে সেইগুলিই দেখে শেষ করা দায়। নদীর তীরে সারি সারি প্রায় শতাধিক বড় বড় প্রাচীন কালের কামান রয়েছে। আহা, ভারতের জিনিষ দেখলেই প্রাণে কেমন লাগে! ভারতীয় কামানগুলি আমি দূরে থেকে দেখেই চিন্‌লাম। একটীর গায়ে লেখা রয়েছে—"ভরতপুর থেকে East India Company কর্ত্তৃক ১৮২৬ সালে আনীত।" দু'টী বড় পিতলের কামান দেখলাম, তার একটী ৭ হাত, অপরটী ১২ হাত লম্বা। তাতে লেখা রয়েছে—"সলিমের পুত্র সলোমন কর্ত্তৃক হিজরী ৯৩৭ সালে প্রস্তুত।" এত বড় কামান ভারতে তৈরী হয়েছে জেনে বড়ই আশ্চর্য্য বোধ হল। আচ্ছা—বিলাতে এই যে ভারতীয় এত বড় বড় কামানগুলি আনা হয়েছে, এর দু'একটা তো কলকাতা যাদুঘরে থাকা উচিত ছিল। কলকাতা যাদুঘরে আমরা যে

ছোট দু'একটি পিতলের কামান দেখতে পাই, ওকেই ভারতীয় শিল্পের পরাকাষ্ঠা মনে করতাম, কিন্তু বিলাতে এত বড় বড় কামান ভারত থেকে এসেছে, এর খবর আমাদের দেশবাসী অনেকেই জানেন না।

এর পর আমরা চীন, জাভাদ্বীপ ও আফ্রিকা থেকে আনীত অনেক কামান দেখলাম, চীন ও জাভার কামান গুলিও বেশ বড় বড় এবং সুন্দর গঠনের।

এক পশলা বৃষ্টি এল, আমরা একটা গেটের নীচেয় গিয়ে দাঁড়ালাম, সেখানে একটী বুড়ীকে পেয়ে তার সঙ্গে গল্প আরম্ভ করতেই সে তার বাপ ভারতে মরেছে, সেই দুঃখের কাহিনী আরম্ভ করল। বৃষ্টি থামল কিন্তু বুড়ীর কাহিনী আর থামতে চায় না। পরে আমরা Towerএর আর আর বাগানবাড়ী প্রভৃতি অনেক দেখলাম। এই টাওয়ারটা অতি প্রাচীন কালে একটী জেলখানা ছিল—এখন একে একটা প্রাচীন ঐতিহাসিক প্রদর্শনীতে পরিণত করা হয়েছে। এর ভিতরেই কোহিনুর, রাজমুকুট প্রভৃতি রক্ষিত আছে।

মেয়ে দু'টী বাড়ী ছেড়ে এক মাইলের বেশী পথ এসেছে, এখন এদের শীঘ্র করে বাড়ী ফেরাই উচিত, তা না করে এরা জানাল, আমাকে বাসায় পৌছবার বাসে তুলে দিয়ে তবে দু'জনে ফিরবে—কি সম্বন্ধই যে দু'এক ঘণ্টার পরিচয়ে হয়ে গেল এদের সঙ্গে, তা বোধ হয় কখনও ভুলব না। পথে চলতে চলতে এরা আমাকে অনেক নূতন বিষয় দেখাল—পরে পোলিস-ম্যানকে জিজ্ঞাসা করে আমাকে বাসে তুলে দিল। বিদায়ের আগে তারা আমার নোট বইতে তাদের নাম ধাম দিল, আমি দু'জনকে মাত্র ৪টী পেনি উপহার দিলাম। বিদায়ের কালে তাদের দু'জনের কাছে কৃতজ্ঞতা জ্ঞাপন করলাম; তারা আনন্দে আমাকে ট্রামে তুলে দিয়ে গুড্‌বাই, গুড্‌বাই করতে করতে বিদায় নিল।

## রবিবারের চিঠি ( লণ্ডনের উপপ্রান্তে )

১৩ই জুলাই, রবিবার। এদিন আর ঘড়ির কাটা মেনে চলতে ইচ্ছা হ'ল না, খুব অলস ভাবেই শুয়ে পড়ে সারা দিনটা কাটিয়ে দিলাম। বিকাল পাঁচটায় বিছানা ছেড়ে একটু নিকটের কোন বাগানে বেড়াতে যেতে ইচ্ছা হল। বাড়ীর ছেলে মেয়েদের বেড়াতে যেতে ডাকতেই তারা আনন্দে সেজে এল। ডলি নামে মেয়েটি সকলের বড়, বয়স তার বার বছর, আর দু'টি ছোট ছেলে—ফ্রাঙ্ক এগার বছরের, এরিক পাঁচ বছরের। বাড়ীতে আড়াই বছরের আর একটি ছেলে ছিল, তার নাম বিলি; সেও যাবার জন্যে ব্যগ্র হয়েছিল কিন্তু তার বাবা তাকে ভুলিয়ে উপরে নিয়ে গেলেন।

ডলির মা আমাদের পরামর্শ দিলেন—সহরের বাইরে একটি ক্ষুদ্র নদীর তীরে বেড়াতে যেতে। আমরা ঠিক ছ'টার মধ্যে চা পান ও খাবার খাওয়া শেষ করে বের হলাম। ১৫২ নং বাসে চড়ে Edgware Road ধরে ১৫ মিনিটের মধ্যে সহর ছেড়ে বাইরে গিয়ে পড়ে সেই ছোট খালের ধারে নামলাম। চারদিকেই বেশ ফাঁকা জায়গা, সহরের গণ্ডগোল থেকে বাইরে গিয়ে প্রাণটা যেন একটু হাঁফ ছেড়ে বাঁচল। প্রথমেই আমরা একটা ছোট পাহাড়ে উঠলাম, পাথুরে পাহাড় নয়—মাটির পাহাড়। সেখানটা ঘাস আর ছোট ছোট ফুলে ভরা। আমরা সকলেই ছোট ছোট ফুল তুললাম। আমাদের দেশের ফসলের জমি নষ্ট করা ফুলকাঁটা গাছও সেখানে দেখলাম।

ক্রমে আমরা সেই ছোট পাহাড়টির একেবারে মাথায় গিয়ে উঠলাম।

অমনি আমাদের চোখে নানা দূরবর্ত্তী স্থান ভেসে উঠল—দক্ষিণে সহর, উত্তরে খাল, পাহাড়, ফাঁকে ফাঁকে সহরতলীর ছোট ছোট সুন্দর পল্লী, মাঝে মাঝে শস্যের ক্ষেত।

পাহাড়ের উপর চারদিক দেখে আমরা ঐ খালের ধারে বেড়াতে যেতে মনস্থ করলাম। খালের ধারে গেলাম, ছোট পোল পার হয়ে অনেক লোকে ওপারে বেড়াতে যাচ্ছে। ওপারের গাছের তলায় কত লোক বসে গল্প করছে, কত লোক বেড়াচ্ছে। আমরা পোল পার না



হাইড্‌পার্কের খালে নৌ-ক্রীড়া

হয়ে এপারেই খালের ধারে ধারে চললাম। এক বুড়ো তার সঙ্গের কুকুরটিকে নিয়ে বেশ মজা করছিল। একগাছা খাটো লাঠি খালের মধ্যে ছুঁড়ে ফেলছিল আর কুকুরটা তৎক্ষণাৎ সাঁতরে গিয়ে সেই লাঠিটা কামড়ে ধরে এনে বুড়োকে দিচ্ছিল। আমরাও বুড়োর সেই খেলায় যোগ দিলাম।

তারপর খালের ধারে ধারে আমরা আরও খানিক চললাম। ফ্রাঙ্ক ভারি দুষ্ট, সে একটা লাঠি দিয়ে পচা পানা টেনে টেনে উপরে আনছিল। জলে নামা চলে না, সকলেরই পা জুতা-মোজায় আঁটা। খানিকদূর গিয়ে

নদীর তীরে একটা মটর শাকের জমি পেলাম। দু'চারটা মটরের সীম তুললাম্। এদেশে মটরের সীম খুব আদরে খায়, কাঁচা মটর সবুজ অবস্থায় শুকিয়ে রেখে অনেকেই সারা বছর ধরে খায়। মটরের শাকও যে একটা সুখাদ্য এটা ছেলেরা জানতো না। দেশে আমরা কেমন করে শাক খাই তা আমি তাদের কাছে বর্ণনা করলাম। মটরের ক্ষেত পার হয়ে আমরা খালের ধারে বড় একটা নোংরা জায়গায় গিয়ে পড়লাম। জল কমে ধাপ বেরিয়ে পড়েছে। সেখানটা কাদা, আবর্জ্জনা আর হাড়গোড়ে ভরা। একটা মরা কুকুর, একটা মরা মোরগ আর একটা মরা পচা কি পাখী—এইসব দেখলাম। সেখানে সবই আমার বড় নূতন লাগছিল, কারণ অনেকদিন লণ্ডন সহরের বৈভব দেখে দেখে বিরক্তি ধরে গেছল। লণ্ডনের বাইরের ওই অঞ্চলের মানচিত্রর বইও আমাদের সঙ্গে ছিল, কখন কোথায় পৌঁছচ্ছি সবই মানচিত্রে দেখছিলাম।

তারপর বাঁয়ে খাল ও ডাইনে সারি সারি গৃহস্থ বাড়ী রেখে আমরা আরও দূরে চললাম। বিকালে গৃহস্থেরা নদীর তীরের দিকে তাদের ছোট ছোট বাগানে ছেলেমেয়ে নিয়ে বসে গল্প করছিল। অনেকে বাগানে কাজও করছিল। ছোট ছেলেরা আমার পানে চেয়ে অপূর্ব্ব কালো দাড়ী-যুক্ত মানুষ দেখে যে আনন্দ পাচ্ছিল, তাতে মনে হয় লণ্ডনের এরকম জায়গায় ভারতবাসী কখন আর যায় নি।

খালধারে চলতে চলতে একটা খুব বড় রাস্তা পাওয়া গেল। সেখানে নদীর পোলের উপর দিয়ে অনবরত ট্রাম, বাস, মোটর আর লোকজন যাতায়াত করছে দেখলাম। মানচিত্রে দেখা গেল, রাস্তাটা বহু দূর চলে গিয়েছে। আমরা পোল পার হয়ে রাস্তার অপর পারে একটা পোড়ো' বাড়ীতে গিয়ে উঠলাম—ভাঙ্গা দালান কোটা, ভাঙ্গা একখানা মালটানা মটরগাড়ী পড়ে রয়েছে, একধারে প্রকাণ্ড খড়ের পাল্লা। ফ্রাঙ্ক গিয়ে

ভাঙ্গা মটর গাড়ীখানার মধ্যে লুকাল। এদিকে এরিক (৫ বছরের ছেলেটি) একটা কালো বিড়ালের সঙ্গে ছুটোছুটি আরম্ভ করে দিল। কিছুক্ষণ ছুটোছুটি করে সে বিড়ালটাকে ধরে আনল। ডলী সেই বাড়ীর পাশে জঙ্গলে ফুল তুলতে গেল।

সকলেই এই সব বৃহৎ ব্যাপারে নিযুক্ত, আমি অতি কষ্টে সবাইকে একত্র করে আরও খানিক দূর গিয়ে দেখে আসবার মতলব করলাম। ঘড়িতে তখন আটটা, আমরা আরও একঘণ্টা বেড়াব ঠিক হল। জুলাই



হাইড্-পার্কের রাস্তা

মাস, ন'টার পর সন্ধ্যার অন্ধকার আরম্ভ হয়। আমরা এক ফাঁকা মাঠে খড়ের জমির দিকে চললাম। ডলী তার ফুলের তোড়াটি সুন্দর করে সাজিয়েছিল। সে তোড়া হাতে, ফ্রাঙ্ক আগাছা সমেত ফুল হাতে আর এরিক সেই কাল বিড়াল কোলে ক'রে—সবাই আমরা চললাম। জমির মধ্যে আমরা খুবই আনন্দে ছুটোছুটি আরম্ভ করছিলাম। খড় কোথাও লম্বা, কোথাও খাটো, কোথাও একেবারে মাটিতে নুয়ে পড়েছে। হঠাৎ আমি একটা লম্বা উলুর ঝোপের আড়ালে লুকিয়ে পড়লাম—হো হো করে তিন

জনে দৌড়ে এসে আমাকে খুঁজে বের করল। লণ্ডন সহরের বাইরে ফাঁকায় গিয়ে কি আনন্দ যে এদিন পেলাম তা বলতে গেলে অনেক কথা।

তারপর আমরা একটা বাগানের পাশ দিয়ে চললাম। তার চারদিক এমন সুন্দর করে সাজান যে, হঠাৎ দেখলে আকাশ-ছোঁয়া দেওয়ালে ঘেরা বাগানটি বলে বোধ হয়। বাগানের শেষ সীমানায় বড় রাস্তার ধারে এসে উঠলাম। সেখানে রেল গাড়ীর মত গাড়ীর মধ্যে অতি ছোট ছোট দোতলা কুঠরীতে অনেক গরীব পরিবার বাস করছে দেখলাম। গাড়ীতে চাকা আছে, দরকার মত স্থানান্তরে যাতায়াত করতে পারে। পূর্ব্বে শুনেছিলাম, ইংলণ্ডে গরীব বা পথের লোকদের বাসের জন্য সরকারী গাড়ী আছে,—ঐ সব দেখে সে কথা মনে হল। ওঃ, কত কষ্টে যে তারা বাস করে তা বলা যায় না। দেখলাম, গায়ে তাদের ময়লা জামা, পরণে ময়লা প্যাণ্ট, ছেলেদের গায়ে ছেঁড়া জামা, ছেঁড়া জুতো পায়। দেখে বড়ই কষ্ট হল। অল্প পরে আমরা সদর রাস্তায় এসে পড়লাম।

রাস্তায় ট্রাম চলছিল। তখন আমরা ঘরে ফিরব, কিন্তু এক মুস্কিল হল। এরিক তার বিড়ালের বাচ্চা কিছুতেই ছাড়বে না, ডলীও নিয়ে যেতে দেবে না। আমি নিয়ে যেতেই বললাম। ডলী বুঝিয়ে বলল, পরের বিড়ালছানা নেওয়া উচিত নয়। অবশেষে এরিক সেটা কেড়ে নিয়ে ছেড়ে দিল।

তারপর আমরা আর খানিকটা ঘুরে ফিরে চারদিকের দৃশ্য দেখলাম। দূরে পাহাড়ের গায়ে আঁকা-বাঁকা বৃক্ষশ্রেণী উঠেছে। সহর ছেড়ে মাঠেঘাটে এসেছি তবুও চারদিকে যেন সব সুসজ্জিত রয়েছে, প্রত্যেক গাছপাতাটি পর্য্যন্ত মানুষের পরিণত বুদ্ধির পরিচয় দিচ্ছে। মনে মনে ভাবলাম, লণ্ডন এখানেও এত সুন্দর!

টার সময় সূর্য্য ডুবে গেল। দশটার পর একটু অন্ধকার হবে; ফিরবার জন্য ট্রামপোষ্টের ধারে গিয়ে দাঁড়ালাম। সেদিন রবিবার; লোক সহরের বাইরে বেড়াতে গিয়েছিল যে, পর পর ১২।১৪ খানা মোটর বোঝাই হয়ে আমাদের পোষ্টে না ধরেই চলে গেল। আমরা খানিকটা পথ হেঁটে, খানিকটা পথ মোটর-বাসে করে ঘরে এলুম। তখন সন্ধ্যা হয়েছে।

# পঞ্চম অধ্যায়

## [ বৃটিশ এম্পায়ার একজিবিশনে ]

## আমাদের কার্য্য

২৪শে এপ্রিল ( ১৯২৪ ) ব্রিটিশ এম্পায়ার একজিবিশন খোলা হয়। সম্রাট পঞ্চম জর্জ্জ এর দ্বারোদ্‌ঘাটন করেন। একজিবিশনে ইংরেজ রাজত্বের প্রত্যেক দেশের জন্য পৃথক প্যাভিলিয়ন বা মণ্ডপ তৈরী হয়েছিল। পরম রমণীয় সুবিশাল ইণ্ডিয়া প্যাভিলিয়নের বেঙ্গলকোর্ট নামক অংশে আমাদের ষ্টল হয়েছিল। এইরূপ বিরাট প্রদর্শনীটির বিবরণ ভারতবাসী প্রত্যেকেরই জানা দরকার। এই পুস্তকের শেষাংশে ব্রিটিশ এম্পায়ার একজিবিশনের সচিত্র বিবরণ দেওয়া গেল।

শিল্পের দিকে বেঙ্গল গবর্ণমেণ্টের পক্ষ থেকে বাংলার নানাবিধ শিল্পের ছয়টী ষ্টল হয়েছিল। তার মধ্যে বটকৃষ্ট পালের ঔষধাদি, বেঙ্গল ক্যানিংএর রক্ষিত ফল ও মিষ্টাদি খাদ্য, এইচ্, বসুর সুগন্ধি দ্রব্যাদি, ঢাকার কাপড় ও শঙ্খের শাঁখা, মুর্শিদাবাদের হাতির দাঁতের খেলনা, বাংলার বিভিন্ন স্থানের কাঁসা পিতলের বাসন প্রভৃতি ছিল। বাংলা থেকে কেবল আমরাই বে-সরকারী অর্থাৎ স্বাধীনভাবে আমাদের ইকনমিক জুয়েলারী ওয়ার্কসের অলঙ্কারের একটি ষ্টল ক'রেছিলাম।

আমাদের ষ্টলে আমি প্রথমে শ্রীমতী মৃণালিনী ঘোষ নাম্নী একটী সম্ভ্রান্ত

বংশীয়া বাঙ্গালী মহিলাকে ষ্টল-পরিচালনের কার্য্যে নিযুক্ত করি। এ সময়ে এঁর স্বামী লণ্ডনে ইণ্ডিয়ান সিবিল সার্ভিস পরীক্ষার জন্যে প্রস্তুত হচ্ছিলেন। শ্রীমতী ঘোষ প্রদর্শনীক্ষেত্রে নানাদেশীয় সুশিক্ষিতা মহিলাদের কার্য্য করতে দেখে বাঙ্গালী মহিলার যোগ্যতা প্রদর্শনের জন্যই নিজে কার্য্যে নিযুক্ত হয়েছিলেন। শ্রীমতী ঘোষ শাঁখা-শাড়ী পরতেন, কপালে সিন্দূর পরতেন। অভিনব সাজে সজ্জিতা বাঙ্গালী মেয়ের তত্ত্বাবধানে বাংলার অভিনব ধরণের অলঙ্কারের দোকান ইয়োরোপীয়দের চক্ষে খুব চিত্তাকর্ষক হয়েছিল।

বিলাতে শ্রমজনিত কাজগুলি পুরুষেরা করেন, অপেক্ষাকৃত অল্প পরিশ্রমের কাজ মেয়েরাই করেন। ভাল ভাল দোকানে দ্রব্যাদি বিক্রয় অধিকাংশ স্থানে মেয়েরাই করেন। বৃটিশ এম্পায়ার একজিবিশনের কার্য্যকারকদিগের মধ্যে মেয়েদের সংখ্যা ছিল—সতের হাজার। এ হতেই পাঠকগণ প্রদর্শনীর বিশালতা কিঞ্চিৎ অনুমান করতে পারেন।

মে, জুন দু'মাস একজিবিশন চলবার পর আমাদের ষ্টলের বিক্রি খুব বৃদ্ধি পেল। তখন আমি আঁর দু'টি ইংরাজ কন্যাকে আমাদের ষ্টলে কার্য্যে নিযুক্ত করলাম। বড়টির নাম Miss Adams, বয়স ২৪ বৎসর, ছোটটির নাম Miss Jones, বয়স ১৫ বৎসর। শ্রীমতী ঘোষ এবং এই দু'টি কন্যা—এঁরা সকলেই অতি সুন্দর ভাবে কাজ করতেন। সমস্ত কাজই নিজের কাজের মত যত্নের সঙ্গে করতে দেখে আমার বড় আনন্দ হত। এঁদের প্রত্যেককে আমি সাপ্তাহিক পৌণে তিন পাউণ্ড অর্থাৎ মাসিক কমিবেশী পৌণে দু'শো টাকা হিসাবে বেতন দিতাম। শ্রীমতী ঘোষ তিনটি মাস অতি যোগ্যতার সঙ্গে কার্য্য করে নিজের আবশ্যক বশতঃ কার্য্য ত্যাগ করেন।

বিলাতের মেয়েরা আমাদের দেশের মেয়েদের মত বেশী দামী গহনা পরা বিশেষ পছন্দ করে না। মোটামুটি গলায় সরু হার, কানে লম্বা দুল, হাতে একটা আংটি—এই তাদের গহনা। কেউ কেউ মাত্র একটা হাতে অতি সাদাসিদে রকমের ব্রেসলেট বা বালা পরে—আজকাল হয়েছে আর্মলেট, তাগার মত একটা জিনিস ডানায় পরে, আর হারের স্থানে হাল ফ্যাসনে হয়েছে—এক রকম সরুমোটা মালা, এগুলি হাতিদাঁত, ঝিনুক, রঙ্গিন পাথর প্রভৃতির তৈরী; উপরে সরু আরম্ভ হয়ে ক্রমে নীচেয় মোটা।

আমাদের হাতিদাঁতের উপর গিনিসোনায় মোড়া 'বীণাপাণি শাঁখা' ওদেশে বেশ পছন্দ করেছে। 'বীণাপাণি আর্মলেট' অর্থাৎ তাগা খুবই বিক্রি হয়েছিল, কারণ তাগা পরা ইংরাজদের হাল ফ্যাসন।

আমরা আমাদের অলঙ্কারের সঙ্গে হাতিদাঁতের প্রস্তুত নানা রকম সেপটীপিন, মালা, ফুল, লকেট, খেলনা, পুতুল প্রভৃতিও বিক্রয় করতাম; সেগুলো কতক আমাদের ঘরে আর কতক মুর্শিদাবাদের তৈরী।

বেঙ্গল গবর্ণমেণ্ট-ষ্টলগুলিতে যে সকল শিল্পদ্রব্য ছিল, তার মধ্যে বাংলার মেয়েদের হাতের প্রস্তুত লেস, রুমাল ও নানা রকম সূচীশিল্প ছিল। অনেকগুলি সুন্দর কাঁথা বাংলার পল্লী থেকে সংগ্রহ করে একজিবিশনে পাঠান হয়েছিল। সেগুলো দেখে ইংরেজ-মেয়েরা বাংলার মেয়েদের ধৈর্য্যের খুবই প্রশংসা করত। কাঁথাগুলো এতই সুন্দর যে কোন কোন খানা ২০ পাউণ্ড অর্থাৎ তিন শত টাকায় পর্য্যন্ত বিক্রি হয়েছিল।

বিলাতের সর্ব্বত্র সমস্ত জিনিষই এক দরে বিক্রি, মূল্যবান দ্রব্য থেকে শাক তরকারী পর্য্যন্ত কোন জিনিষেই দর দস্তর করবার প্রথা নাই। এইরূপ সুনিয়ম থাকায় আমরা অল্প সময়ের মধ্যে অনেক জিনিষ বিক্রি করতে পেরেছিলাম।

তিনটী মেয়ের উপর সমস্ত কার্য্যভার দিয়ে আমি প্রদর্শনীক্ষেত্রের নানাস্থান ঘুরে নানাপ্রকার শিল্প-বাণিজ্য সম্বন্ধীয় দ্রব্যের বিষয় অবগত হতাম। ছ'মাস কালব্যাপী দীর্ঘ সময় একজিবিশন দেখবার সুযোগ পেয়েছিলাম তথাপি অনেক বিষয় দেখতে সময় হয় নি।

প্রদর্শনীক্ষেত্র নানাপ্রকার আমোদ উৎসবাদিতে সর্ব্বদা ভরপুর থাকত, আমরা অবকাশ মত সেগুলির কিছু কিছু দেখতাম। বিলাতে পথ ঘাটে সর্ব্বত্র সমপরিমাণ মেয়েপুরুষের গতিবিধি, কিন্তু প্রদর্শনী বা আমোদ উৎসবাদিতে বেশীর ভাগ মেয়েরাই যোগ দিয়ে থাকেন। আমি দেখতাম, একজিবিশনের সমস্ত লোকের মধ্যে তিনভাগের দুই ভাগই স্ত্রীলোক। প্রায় সকলেই ছোট ছেলে মেয়েদিগকে সঙ্গে নিয়ে আসতেন। শিশুদিগকে রাখবার একটী চমৎকার বাড়ী প্রস্তুত হয়েছিল। যে সকল স্ত্রীলোকের শিশুসন্তান বাড়ীতে রেখে আসবার সুযোগ নাই, তাঁরা সন্তান সঙ্গে করেই এসে ঐ স্থানে তাদের রেখে দিয়ে নিশ্চিন্তভাবে একজিবিশন দেখতেন। শিশুদের সেখানে রাখবার খরচ ৪ ঘণ্টায় ছয় আনা এবং সমস্ত দিনের জন্য বার আনা নির্দ্ধারিত ছিল। সন্তান রাখবার কর্ত্তৃপক্ষেরা সন্তান রেখে অভিভাবককে একটি টিকিট দিতেন, সন্তান নেবার সময় ঐ টিকিট দেখিয়ে সন্তান নিতে হত। শিশুদের আহারাদির ও সর্ব্বপ্রকার তত্ত্বের চমৎকার ব্যবস্থা সেখানে ছিল, অধিকন্তু সেখানে শিশুদের উপযোগী এমন সুন্দর সুন্দর আমোদ উৎসবের ব্যবস্থা ছিল যে, তাদের পক্ষে উহাই প্রদর্শনীর আমোদ উপভোগের জন্য যথেষ্ট ছিল।

সহর ও পল্লী থেকে স্কুলের শিক্ষক শিক্ষয়িত্রীগণ আপন আপন স্কুলের ছাত্র, ছাত্রীগণকে নিয়ে একটী দল বেঁধে একজিবিশন দেখতে আসতেন। ঐ সকল শিক্ষক শিক্ষয়িত্রীগণকে ছাত্র, ছাত্রীদের প্রতি সন্তানের মত ব্যবহার করতে দেখতাম। তাদের সকলকারই জ্ঞানস্পৃহা অত্যন্ত প্রবল।

আমাদের ষ্টলে বিক্রয়ের জন্য হাতির দাঁতের প্রস্তুত তাজমহল, হাওদা অর্থাৎ হস্তীর উপর সজ্জিত বেশে ভারতীয় রাজা, জগন্নাথের রথ, ময়ূর পঙ্খী বাইচের নৌকা, বজরা নৌকা, রাধাকৃষ্ণ, শিবদুর্গা, বুদ্ধ, গৌরাঙ্গ প্রভৃতির মূর্ত্তি এবং নানাবিধ ভারতীয় জীবজন্তুর মূর্ত্তি দিয়ে সুসজ্জিত করা হয়েছিল। শিক্ষক শিক্ষয়িত্রীগণ এবং অনুসন্ধিৎসু দর্শকগণকে আমরা ঐ সমস্ত জিনিষের বিবরণ শুনাতাম, তাতে আমাদের ষ্টলের সম্মুখে অনবরত ২৫ হতে ১০০ দর্শক উপস্থিত থাকত।

মিস জোনস্ নাম্নী ১৫ বৎসর বয়স্কা যে মেয়েটী আমাদের ষ্টলে কাজ করত, সে অল্পদিন হল স্কুলের পড়া শেষ করেই আমাদের কাজে এসেছিল। তার সদানন্দ চঞ্চল ছুটোছুটিতে আমাদের ষ্টলটি আনন্দে ভরপুর থাকত। আমি তাকে একখানি বাংলার শাড়ী উপহার দিয়েছিলাম, ষ্টলে সে তাই পরে বাঙ্গালী-বেশে গ্রাহকদের নিকট জিনিষ বিক্রয় করত। দর্শকগণ তাকে ভারতীয় মেয়ে মনে করে কখন কখন ভারতীয় সংবাদের প্রশ্ন জিজ্ঞাসা করত, সে হেসে জানাত—সে বিলাতেরই মেয়ে। মিস জোনস্ মাত্র পনর বৎসরের বালিকা হলেও স্বাস্থ্যের উৎকর্ষতায় তাকে পূর্ণাঙ্গ সুন্দরী মহিলার মত দেখাত। পুস্তকে আমাদের ষ্টলের যে ছবি দেওয়া হয়েছে, তার মধ্যস্থলে এই কন্যাটি ঠিক বাঙ্গালী মহিলার মতই সুন্দর শোভা পাচ্ছে।

আমাদের ষ্টলের এই ইংরেজ মেয়ে দু'টি বড় শান্ত স্বভাবের ছিল, গ্রাহকের নিকট বেশী কথা বলে জিনিষ বিক্রির অত্যধিক চেষ্টা এরা কখনও করত না, আমিও এদের এই ভাব বেশ পছন্দ করতাম।

শনিবারে একজিবিশনে খুবই ভিড় হত, আমি যে পরিবারে বাস করতাম, সেই বাড়ীর একটী বার বছরের মেয়ে প্রতি শনিবারে একজিবিশনে এসে আমার কার্য্যের সাহায্য করত। শনিবারে বিলাতের ছেলে মেয়েদের

স্কুল বন্ধ থাকে তাই একজিবিশনে আসতে তার সুযোগ ছিল। সে ভারি হাসিখুসি স্বভাবের মেয়ে। সে সেই ডলী, তাকে নিয়ে মাঝে মাঝে প্রদর্শনীর উৎসব ক্ষেত্রে বেড়িয়ে বড়ই আনন্দ পেতাম।

সম্রাট পঞ্চম জর্জ্জের স্ত্রী রাণী মেরী একদিন বেঙ্গল কোর্টে এসেছিলেন, —আমাদের তৈরী অলঙ্কার দু'একটী হাতে নিয়ে দেখে প্রশংসা করেছিলেন।

আর একদিন স্পেনের রাণী আমাদের ষ্টলে এসে বীণাপাণি আর্গলেট কিনে নিজে পরেছিলেন, তাঁর সঙ্গে আর একটী রাজপরিবারস্থ কন্যা ছিলেন, তিনিও একটী কিনে হাতে পরেছিলেন।

একজিবিশনে সারা পৃথিবীর নানা দেশের মানুষ দেখতাম। ভারতের বিভিন্ন প্রদেশের অনেক লোকও সেখানে একজিবিশন দেখতে গিয়েছিলেন। একটী বাঙ্গালী মহিলা নিযুক্ত হয়েছিলেন—বেঙ্গল গভর্ণমেণ্টের বস্ত্রবিভাগীয় ষ্টলে, ইনি বাংলার সুবিখ্যাত শ্রীযুক্ত বিপিনচন্দ্র পাল মহাশয়ের কন্যা শ্রীমতী লীলা পাল। ইংলণ্ডের নানাস্থানের বাঙ্গালী ছাত্র-ছাত্রীগণ আমাদের ষ্টলে আসতেন এবং বাংলার শিল্পকে বিলাতে প্রতিষ্ঠান্বিত করবার এই ক্ষুদ্র প্রয়াসের প্রতি অন্তরের শ্রদ্ধা জ্ঞাপন করতেন। ১০।১২টী বাঙ্গালী মহিলার সঙ্গে আমাদের পরিচয় হয়েছিল; তার মধ্যে শ্রীমতী লতিকা বসুর নাম এ দেশের অনেকেই জানেন।

মে মাসের প্রথম হতেই আরম্ভ হয়ে অক্টোবরের শেষ পর্য্যন্ত ছয়টা মাস বেশ সরগরমের সঙ্গে একজিবিশনটি চলেছিল। এই ছ'টা মাস আমরা যে কত আনন্দে কাটিয়েছি, কত নূতনত্বের মধ্য দিয়ে চলেছি তা মনে করেও আনন্দ হয়।

বেঙ্গল কোর্টে ইংরেজ বাঙ্গালী স্ত্রীপুরুষে আমরা প্রায় পঞ্চাশ জন লোক কাজ করতাম, আমাদের সকলের মধ্যে বড়ই সদ্ভাব জন্মেছিল।

একজিবিশন শেষ হবার পর আমাদের পরস্পরের এই বিচ্ছেদ আমাদের প্রাণে বড়ই ব্যথা দিয়েছিল।

বেঙ্গল গবর্ণমেণ্ট-পক্ষ থেকে বেঙ্গল কো-অপারেটিভ সোসাইটার রায় যামিনীমোহন মিত্র বাহাদুর, খাঁ বাহাদুর কোমর উদ্দিন আহম্মদ সাহেব এবং শ্রীযুক্ত কিরণচন্দ্র সেনগুপ্ত মহাশয় বেঙ্গল কোর্টের তত্ত্বাবধায়ক হয়ে গিয়েছিলেন। এঁরা প্রত্যেকেই আমাকে নানাভাবে সাহায্য করেছিলেন। এঁদের সহায়তায় আমি নানা অযোগ্যতার মধ্য দিয়েও আমাদের ষ্টলের কার্য্যে সফলতা লাভ করেছিলাম।

## বাংলার কাংস্য শিল্প

বাংলার শিল্প ও বাণিজ্যের জিনিস বাংলার বাইরে কিরূপ আদর পেতে পারে এবং বিদেশে রপ্তানি করে কিরূপ প্রসার ও উন্নতি লাভ করতে পারে, তৎসম্বন্ধে দু'চারটী কথা আমি এখানে বলছি।

বিজ্ঞানাচার্য্য স্যার প্রফুল্ল চন্দ্র রায় মহাশয়ের অধিনায়কত্বে রাণাঘাটে ১৩৩০ সালে কংসবণিক শিল্প প্রদর্শনীর অনুষ্ঠান হয়েছিল। আচার্য্য প্রফুল্লচন্দ্র তাতে বলেছিলেন যে, জাতীয় উন্নতি করতে হলে, জাতির মধ্যে শিল্প ও বাণিজ্যের প্রসার করতে হবে; ইংলণ্ড, জার্ম্মানী, আমেরিকা প্রভৃতি সুদূর বিদেশে বাংলার শিল্পের আদর যাতে অধিক পরিমাণে হয় তার ব্যবস্থা করতে হবে। বণিকশ্রেষ্ঠ ইংরাজের অনুকরণে দক্ষতা অর্জ্জন করতে হবে অর্থাৎ বর্ত্তমান কালোপযোগী বিভিন্ন লাইনের ব্যবসায় লিপ্ত হবার জন্য জাতিকে উৎসাহিত ও শিক্ষিত করতে হবে।

উক্ত রাণাঘাট প্রদর্শনীতে বঙ্গদেশের কো-অপারেটিভ্ সমিতি সমূহের

রেজিষ্ট্রার ও ব্রিটিশ-এম্পায়ার এক্‌জিবিশনের বেঙ্গল কোর্টের কর্ত্তৃপক্ষীয় রায় বাহাদুর যামিনী মোহন মিত্র মহাশয়ও উপস্থিত হয়ে প্রদর্শনীর উদ্যোক্তাগণকে লণ্ডন এক্‌জিবিশনে জিনিস পাঠাবার জন্য উৎসাহিত করে-ছিলেন—এবং তার ফলে বঙ্গীয় কংসবণিক সম্মিলনীর সম্পাদক শ্রীযুক্ত বটকৃষ্ণ দাস মহাশয়ের চেষ্টার ফলে ও মাননীয় মিত্র মহাশয়ের সহায়তায় লণ্ডন বৃটিশ-এম্পায়ার এক্‌জিবিশনে কংসবণিক শিল্পজাত দ্রব্য প্রদর্শনের জন্য একটী ষ্টল স্থাপিত হয়।

ঐ ষ্টলের জিনিস প্রদশন ও বিক্রয় করবার জন্য দেশীয় শিল্পীগণের পক্ষ থেকে কেউ না যাওয়ায়, গবর্ণমেণ্ট নিয়োজিত কর্ম্মচারীগণের হস্তে উক্ত ষ্টলের ভার প্রদত্ত হয়। এক্‌জিবিশনে বিক্রয়ের আধিক্য দেখে মনে হয়েছিল যে, যদি দেশীয় মহাজনদের পক্ষ থেকে কেউ উপস্থিত হতে পারতেন, তবে বিক্রয়ও বেশী হত এবং প্রদর্শকগণেরও বেশ লাভ হত। তবে আমাদের ষ্টলটী এই ষ্টলের সম্মুখেই তৈরী হয়েছিল বলে, আমি সুযোগ পেলেই এই ষ্টলের সাহায্য করতাম।

যে সকল জিনিস বিলাতে প্রেরিত হয়েছিল তন্মধ্যে খাগড়া, নবদ্বীপ, বহিরগাছি, কলম প্রভৃতি স্থানের কাঁসার জিনিষগুলিই বিশেষ উল্লেখ-যোগ্য। কলকাতা সিমলার পিতলের পুতুল, শান্তিপুরের বৈঠক ও কমণ্ডলু এবং রাণাঘাটের Cobra Candle Stick অর্থাৎ সর্প-বাতিদান যদি আরও অধিক পরিমাণে পাঠান হত, তা হলে তাও পড়ে থাকত না, ইহাই আমার ধরণা।

গবর্ণমেণ্টের নিয়োজিত দু'টী ইংরাজ মহিলার উপর এই সব জিনিসের বিক্রয়ের ভার ছিল। অবসর পেলেই আমি গিয়ে ইংরাজ মহিলাদ্বয়কে জিনিষগুলির নাম ও পরিচয় বুঝিয়ে দিতাম, ও সেগুলি কি কি কার্য্যে ব্যবহৃত হয়, কেমন করে পরিষ্কার রাখতে হয় ইত্যাদি শিখিয়ে দিতাম।

কাঁসার পাত্র পরিষ্কার রাখতে বিশেষ কোন মেটাল-পালিশের প্রয়োজন হয় না, কাঠ বা কয়লার ছাই দিয়ে চমৎকার পরিষ্কার করা চলে শুনে ইংরাজ মহিলারা আশ্চর্য্য বোধ করতেন।

বাসনরূপে কাঁসার ব্যবহার বিলাতে এখনও প্রচলন হয় নি, কিন্তু বলা-বাহুল্য অপরাপর বহু কার্য্যে এর ব্যবহার হয়ে থাকে। প্লেট, ডিস্ প্রভৃতির বিক্রয়াধিক্য দেখে আমার মনে হয়, বহুল পরিমাণে এক এক সাইজের জিনিস রপ্তানি করতে পারলে কাঁসার প্লেট ও ডিস্ বিলাতে বাসনরূপে ব্যবহৃত হতে পারে এবং তা বিক্রয়ের দ্বারা ব্যবসায়ীগণের ধনাগমের পথ সুগম হয়।

ধাতুদ্রব্য পরিষ্কার করবার জন্য ইংরাজেরা নানা প্রকারের কৌটায় ভরা পালিশ ব্যবহার করে থাকেন। যে মেটাল পালিশ আমরা সচরাচর বাজারে দেখতে পাই, তা অতি সূক্ষ্ম কাচের গুঁড়ার সঙ্গে মোম, প্যারাফিন বা ভ্যাসেলিন মিশিয়ে প্রস্তুত করা হয়ে থাকে। বিলাতের Wales (ওয়েল্স্) দেশের সমুদ্রতীরের কাদা থেকে রুজ্ নামক সোনা পালিশের উৎকৃষ্ট গুঁড়া প্রস্তুত হয়। এইরূপে ও দেশের ছাই-মাটি বুদ্ধি-কৌশলে বিদেশে বিক্রীত হয় ও দেশের ধনবৃদ্ধি বিষয়ে সহায়তা করে। আমার মনে হয় যে, কাঠের ছাই গুলিকে রং চঙ্ করে সুদৃশ্য কৌটায় ভরে "কাঁসার পালিশ" নাম দিয়ে আমরাও দেশে বিদেশে বিক্রয় ক'রে বিশেষ লাভবান হতে পারি।

একজিবিশনে ছোট ছোট কাঁসার ডিস্গুলি বেশী পরিমাণে বিক্রী হত। এই সমস্ত জিনিসের কলকাতার খরিদের উপর লাভ ও খরচা চাপিয়ে দেড়গুণ দু'গুণ দাম ফেলা হয়েছিল। ১০ শিলিং অর্থাৎ আনুমানিক ৭৲ টাকার এবং তা অপেক্ষা কম দামের জিনিসগুলি খুব বেশি বিক্রী হত। বিলাতে দরদস্তুর করার প্রথা নাই। ন্যায্য দামের লেবেল

সমস্ত জিনিসের গায়ে আঁটা থাকে। আমাদের বাংলার শিল্পদ্রব্যগুলি বিক্রয়ের একটা অসুবিধা এই যে, ইহার প্রত্যেক জিনিষটী পৃথক রকমের, বিভিন্ন সাইজের, বিভিন্ন প্যাটার্ণের। প্রত্যেক জিনিসটী বিভিন্ন দামে বিক্রী করায় বড়ই অসুবিধা হয়। আরও বেশী অসুবিধার কথা এই যে, একই প্রকারের একই মূল্যের বহু বহু জিনিস না হলে পাইকারী বিক্রয়ের জন্য মহাজনেরা নিতে চায় না ; সকলেই দেখে থাকবেন যে বিলাতী জিনিস গুলি কেমন সেট্ সেট্ ডজন ডজন করে প্যাক্ করা থাকে। আবার ১২ ডজনের প্যাকেট কেমন বিদেশে পাঠাবার উপযোগী করে কাঠের বাক্সে সুন্দরভাবে প্যাক্ করা থাকে। আমার মনে হয়, আমাদের দেশীয় জিনিস গুলিও ঐরূপ একই গঠনের এক এক প্রকারের অনেক গুলি এক সঙ্গে প্রস্তুত করা উচিত।

বিলাতের লোকেরা সময়ের মূল্য বেশী বোঝেন ও ব্যবসায়ীগণের ব্যবসা-সাধুতা বা Trade honesty সম্বন্ধে কোনও সন্দেহ করেন না। সুতরাং ওজন প্রথায় বিক্রী না করে যদি পিস্ ( Piece ) হিসাবে জিনিস বিক্রীর ব্যবস্থা করা যায় ও জিনিসের দর গায়ে লেখা ( Mark ) থাকে, তবে বিলাতের লোকের মধ্যে আমাদের দ্রব্যাদি বহুল পরিমাণে বিক্রী হতে পারে। কাঁসা পিতলের ছোট ছোট জিনিসগুলির বিক্রয়াধিক্য দেখে কতকগুলি ইহুদী বণিক বেঙ্গল কোর্টে এসে কর্ত্তৃপক্ষের নিকট বক্রী সমুদয় ছোট জিনিস গুলি খরিদের উপর শতকরা ২৫৲ টাকা দর বেশী দিয়ে খরিদ করে নিয়ে গিয়ে তিনগুণ দামে বিক্রী করেছিল। যদি ষ্টলে কোনও দেশীয় প্রদর্শক বা প্রতিনিধি থাকতেন, তবে এই তিনগুণ লাভ যে তাঁদেরই হত তদ্বিষয়ে সন্দেহ নাই।

ঐ সমস্ত জিনিসের বিক্রয়াধিক্য দেখে একজিবিশন কর্ত্তৃপক্ষ পুনরায় মাল পাঠাবার জন্য অর্ডার দিয়েছিলেন কিন্তু বেশী প্রস্তুত

তার অধিকাংশ জিনিসের দামই প্রতিটা ছ' পেনী করে। ঘরটিতে ষাট-বাষট্টিটি বিভাগ আছে, প্রত্যেক বিভাগে অনবরত ছু'টি করে মেয়ে জিনিস বিক্রী করছে। এই রকম প্রায় সওয়াশো'র উপর মেয়ে এই দোকানের বিক্রীর কাজে নিযুক্ত রয়েছে। একবার ভেবে দেখ—কত বড় দোকানটি আর কি পরিমাণ তার বিকিকিনি।

সেদিন গরীব ছেলেমেয়েদের বড়দিনের উৎসব-সভা দেখলাম। সাড়ে তিন হাজার ছেলেমেয়ে এসেছিল। বার্মিংহামের সমস্ত স্কুলগুলির গরীব ছেলেমেয়েদের জন্য নিমন্ত্রণের কার্ড দেওয়া হয়েছিল, যারা ঠিক গরীব তারাই ঐ কার্ড পেয়ে এসেছিল। আমি এক শিলিংএর টিকিট কিনে দর্শক হয়ে প্রবেশ করেছিলাম। প্রোগ্রামে দেখলাম, তাদের ছেলেমেয়েদের শিক্ষাপ্রদ থিয়েটার, ম্যাজিক বা ভোজবাজি, বক্সিং বা ঘুসিখেলা, অস্ত্র-খেলা, নাচগান—অনেক রকমের আয়োজন আছে। সহরের নামকরা ছোট ছোট গায়ক গায়িকাদেরও নিমন্ত্রণ করা হয়েছিল—তাদের নাচগান করবার জন্যে। তাদের যোগ্যতা অনুসারে প্রাইজ দেওয়া হল। আমি ত দেখে মুগ্ধ হয়ে গেলাম। ব্যবসায়ী থিয়েটার ওয়ালাদের চেয়ে স্কুলের ছেলেমেয়েদের এই উৎসবটি আমার ঢের ভাল লাগল। আমোদ প্রমোদের শেষে ছেলেদের জলযোগ হল। চা খাবার জন্যে যে এ্যালু-মিনিয়মের গেলাস ছিল, সেগুলি তাদের একেবারেই বাড়ী নিয়ে যাবার জন্যে। সভা ভঙ্গের পর তাদের একে একে বের হবার পদ্ধতি দেখলাম—বড়ই সুনিয়ন্ত্রিত। তারপর বের হবার পথে প্রত্যেকে বাড়ীতে নিয়ে যাবার জন্যে একটি করে থলি পেল। তার মধ্যে নানা রকমের কেক, বিস্কুট, ফল, রুমাল, জলছবি, আয়না, চিরুণী, সুগন্ধি দ্রব্যাদি ভরা ছিল। এই উৎসবটি প্রতি বৎসরেই হয়ে থাকে সহরের কি নাম এক সর্ব্বপরিচিত 'খুড়ো'র দেওয়া টাকায়। এই রকম গরীবদের জন্য অনেক সুব্যবস্থা আছে।

শীত ক্রমেই বেশী পড়ছে। কাল সারা দিন বরফ পড়েছিল। কখনো গুঁড়ো বৃষ্টির মত বিন্দু বিন্দু করে, কখনো কুয়াসা হয়ে উড়ে গাছপালার গায়ে জড়িয়ে যাচ্ছিল। কখনো কখনো এতই বরফ পড়ে যে বাড়ীঘর পথঘাট ঢেকে একেবারে সাদা হয়ে যায়। বরফের দিনে বুড়োরা ঘরের মধ্যে লুকোয়—আগুনের কাছে, আর ছেলেমেয়েরা বাইরে এসে বরফের উপর ছুটোছুটি খেলা করে, গুঁড়ি গুঁড়ি বরফ দুহাতে তুলে চেপে বল তৈরী করে গায়ে ছোড়াছুড়ি করে; একে বলে Snow Ball খেলা।

এখানে এসে এক বুড়ীর বাড়ীতে ছিলাম এক সপ্তাহ। বাড়ীখানিতে সে আর তার স্বামী থাকে। সদর দরজায় তাদের দর্জ্জির কারখানা। স্বামী দর্জ্জির কাজ করে, বুড়ী ঘর আর কারখানা সব দিকে কর্ত্রীত্ব করে। বুড়ী লেখাপড়া জানেও বুড়োর চেয়ে ভাল। এদের অবস্থা আগে ভাল ছিল, কিন্তু যুদ্ধের সময় বাড়ীঘর নষ্ট হয়ে গিয়েছে। বুড়ী যখন যুদ্ধের কথা আর উপর থেকে আগুন গোলাগুলি পড়ে তাদের বাড়ীখানি ধ্বংস হবার বিবরণ আমাকে শোনাত, তখন চ'খে তার জল ঝ'রত।

আজকাল এই হোটেলটিতে আছি, গৃহস্থ বাড়ীতে থাকার চেয়ে কম খরচে চলছে। বার্ম্মিংহামে আমার কিছু বেশী দিন থাকতে ইচ্ছা আছে। এখানকার কলকারখানা গুলোর কিছু কিছু দেখবার জন্যে। এখানকার কারখানা-ওয়ালা প্রভৃতি ব্যবসায়ীদের সৌজন্যে আপনাআপনিই মন এদের প্রতি আকৃষ্ট হয়। কত হিজিবিজিই না তোমাকে লিখলাম, জানি না এসব তোমার কেমন লাগবে। বার্ম্মিংহামের কাজ শেষ করেই আবার লণ্ডনে যাব, তার পরেই হয়ত দেশে ফিরতে হবে। মনে রেখো কোন বিলাতী উপহার তোমাদের জন্য নেওয়া হবে না। তবে নেব কিছু কিছু ছোট ছোট গৃহশিল্পের যন্ত্রপাতি— তাই হবে তোমাদের উপহার।

# পরিশিষ্ট

আমি আমার এই গরীবয়ানা ভ্রমণের মধ্য দিয়ে বিদেশ ভ্রমণকারীর জ্ঞাতব্য সম্বন্ধে যা যা আবশ্যক মনে করেছি সংক্ষেপে তার কিছু কিছু এখানে উল্লেখ করব।

ভারতের বাইরে যে কোন স্থানে যেতে প্রাদেশিক গবর্ণমেণ্টের আফিস থেকে পাসপোর্ট (অনুমতি পত্র বা নিদর্শন পত্র) নিতে হয়। অন্ততঃ এক মাস আগে থেকে তার ব্যবস্থা করা আবশ্যক। ব্রহ্মদেশ, মায় সিঙ্গাপুর পর্য্যন্ত যেতে পাসপোর্ট আবশ্যক হয় না।

কয়েকটি কোম্পানী আছে, তারা ভ্রমণকারীদের পৃথিবীর নানাস্থানে ভ্রমণের সুব্যবস্থা করে দেয়; তথাপি নিজের বন্দোবস্তে যাওয়াই ভাল। ঐ সব কোম্পানীর মধ্যে **Thomas Cook & Sons** এর কাজ খুব প্রসারিত। এদের আফিস ও ব্যাঙ্ক সমগ্র পৃথিবীর অনেক বড় বড় সহরে আছে।

কলকাতা থেকে লণ্ডন জাহাজ ভাড়া সিটি লাইনে খোরাক সমেত দ্বিতীয় শ্রেণীতে ৫২ পাউণ্ড অর্থাৎ প্রায় সাতশত টাকা এবং দুই বৎসরের রিটার্ণ টিকিটে ৭৫ পাউণ্ড অর্থাৎ প্রায় এক হাজার টাকা। করাচী, বম্বে, কলম্বো থেকে যেতে কম ভাড়ায় পৃথক লাইন আছে।

খরচের জন্য সামান্য পরিমাণ টাকা সঙ্গে রেখে বাকী টাকা ব্যাঙ্কে জমা দিয়ে তা থেকে আবার কিছু টাকার **Letter of credit** বা **Travellers' cheque** কিনে নেওয়া বিশেষ সুবিধাজনক। এতে টাকা হারিয়ে যাবার বা চুরি হবার কোন আশঙ্কা থাকে না। অথচ সব বড় বড় সহরের বিভিন্ন ব্যাঙ্ক থেকেও টাকা নেওয়া চলে।